ANIK




হরর কাহিনি

# আরেক ড্রাকুলা

অনীশ দাস অপু

FUAD

হরর কাহিনি

# আরেক ড্রাকুলা

## অনীশ দাস অপু

আপনি হরর গল্প পড়ে বেশি ভয় পেতে চান
নাকি কম ভয়? আরেক ড্রাকুলা-য়
সব রকম ভয়ের ব্যবস্থা আছে। কোনও গল্প
পড়ে গায়ের রোম খাড়া হয়ে যাবে,
কোনওটা শরীরে জাগিয়ে তুলবে শিহরণ
আবার কোনও গল্প করবে চমকিত।
কিছু গল্পে পাবেন খাঁটি পিশাচ কাহিনির স্বাদ,
আবার কিছু গল্প পড়ে হবেন রোমাঞ্চিত।
টক-ঝাল-মিষ্টি স্বাদের গল্পগুলো
যে খারাপ লাগবে না, এটুকু গ্যারান্টি রইল!




সেবা বই
প্রিয় বই
অবসরের সঙ্গী

---

**সেবা প্রকাশনী**
২৪/৪ কাজী মোতাহার হোসেন সড়ক (সেগুনবাগিচা) ঢাকা ১০০০
সেবা শো-রুম: ৩৬/১০ বাংলাবাজার, ঢাকা-১১০০
প্রজাপতি শো-রুম: ৩৮/২ক বাংলাবাজার, ঢাকা-১১০০

হরর কাহিনি

# আরেক ড্রাকুলা

অনীশ দাস অপু








সেবা প্রকাশনী
২৪/৪ কাজী মোতাহার হোসেন সড়ক
(সেগুনবাগিচা) ঢাকা-১০০০
ISBN 984-16-0236-9

প্রকাশক
কাজী আনোয়ার হোসেন
**সেবা প্রকাশনী**
২৪/৪ কাজী মোতাহার হোসেন সড়ক
(সেগুনবাগিচা) ঢাকা ১০০০



প্রথম প্রকাশ ২০০৮

প্রচ্ছদ বিদেশি ছবি অবলম্বনে
রনবীর আহমেদ বিপ্লব

মুদ্রাকর
কাজী আনোয়ার হোসেন
**সেগুনবাগান প্রেস**
২৪/৪ কাজী মোতাহার হোসেন সড়ক
(সেগুনবাগিচা) ঢাকা ১০০০

হেড অফিস/যোগাযোগের ঠিকানা
**সেবা প্রকাশনী**
২৪/৪ কাজী মোতাহার হোসেন সড়ক
(সেগুনবাগিচা) ঢাকা ১০০০
দূরালাপন ৮৩১ ৪১৮৪
মোবাইল ০১১-৯৯-৮৯৪০৫৩
জি. পি. ও বক্স ৮৫০
e mail sebaprok@citechco net
Website: www.Boi-Mela.com

একমাত্র পরিবেশক
**প্রজাপতি প্রকাশন**
২৪/৪ কাজী মোতাহার হোসেন সড়ক
(সেগুনবাগিচা) ঢাকা ১০০০

শো-রুম
সেবা প্রকাশনী
৩৬/১০ বাংলাবাজার ঢাকা ১১০০
মোবাইল: ০১৭২১-৮৭৩৩২৭
প্রজাপতি প্রকাশন
৩৮/২ক বাংলাবাজার, ঢাকা ১১০০
মোবাইল ০১৭১৮-১৯০২০৩




আটত্রিশ টাকা

AREK DRAKULA
Horror Stories
By: Anish Das Apu

উৎসর্গ-

**মোঃ রাইসুল ইসলাম**

একজন স্বপ্নবাজ মানুষ

এবং তাঁর অভিন্ন হৃদয় দুই বন্ধু

**রনি ও রায়হানকে-**

# সূচি

## ভূমিকা

হরর ও পিশাচ কাহিনির আধ ডজন সংকলন সম্পাদনা করে পাঠকদের কাছ থেকে আশাতীত সাড়া পেয়েছি। তবে প্রায় প্রতিটি পাঠক জানতে চেয়েছেন—আমার নিজের লেখা বই কবে পাবেন? আমি সবাইকেই আশ্বাস দিয়েছিলাম সময় পেলেই নিজের একটি গল্প সংকলন বের করব। সে চেষ্টার ফল—**আরেক ড্রাকুলা।**

আরেক ড্রাকুলার একটি বৈশিষ্ট্য আছে। এ বই পাঠকদের নানান বিচিত্র অনুভূতির স্বাদ দেবে। কোনও গল্প পড়ে গায়ের রোম খাড়া হয়ে যাবে, কোনওটি পিলে চমকে দেবে, আবার কিছু গল্পে ভূত-প্রেত না থাকলেও রোমাঞ্চিত হয়ে উঠবে শরীর 'সাবরিনা' 'পাখি' এবং 'নীল কার্পেট' এরকমই গল্প। 'থাবা' 'ভুতুড়ে বাড়ি' এবং 'আরেক ড্রাকুলা' খাঁটি পিশাচ কাহিনি। 'ছায়া-মানব' 'প্রত্যাবর্তন' এবং 'চিলেকোঠা' পড়ে শিরশির করে উঠবে গা। সত্য ঘটনা অবলম্বনে লেখা 'রক্তচক্ষু'র ভয়াল আবহ শিহরণ জাগাবে শরীরে। 'সেলারে কে?' ভীত করে তুলবে আপনাকে। 'মন্দিরের পিশাচ' খানিকটা ফ্যান্টাসি ধরনের হলেও মন্দ লাগবে না আশা করি।

গল্প সংকলনটি রেডি করার পরে এর জুৎসই নাম খুঁজে পাচ্ছিলাম না। এসব ক্ষেত্রে যিনি সবসময় পরিত্রাতার ভূমিকা

পালন করেন, এবারও এগিয়ে এলেন সেই তিনি—আমার প্রিয় টিংকু ভাই। এজন্য তাঁর প্রতি কৃতজ্ঞতা প্রকাশ করছি।

আমি বহুদিন হরর উপন্যাস লিখছি না বলে অভিযোগ করেছেন বহু পাঠক। টিংকু ভাইও বেশ ঠেলা-ধাক্কা দিচ্ছিলেন। তাঁর, উৎসাহে এবং পাঠকের অনবরত দাবির মুখে আমাকে অবশেষে গা ঝাড়া দিয়ে উঠতেই হলো। পাঠক, অচিরেই আপনাদের সামনে হাজির হচ্ছি 'বিভীষিকা' নামে একটি হরর সিরিজ নিয়ে। এই সিরিজের প্রথম বইটির নামও নির্বাচিত হয়ে গেছে—**কিংবদন্তির প্রেত** । দুর্দান্ত একটি পিশাচ কাহিনি। তবে দুর্বলচিত্তদের এ বইটি পড়া বারণ। শুধু এটি নয়, 'বিভীষিকা' সিরিজ থেকে অন্যান্য যেসব হরর ও পিশাচ কাহিনি বেরুবে, খুব সাহসী পাঠক ছাড়া বইগুলো রাতের বেলা না পড়াই ভাল!

**অনীশ দাস অপু**
মুঠোফোন: ০১৭১২৬২৪৩৩৬

## আরেক ড্রাকুলা

ট্রানসিলভানিয়া পাহাড়ের কোলে এসে ঝাঁকি খেয়ে থেমে গেল ট্রেন। ছোট কম্পার্টমেন্টের জানালা দিয়ে নার্ভাস ভঙ্গিতে বাইরে তাকাল স্টেফানি আর্চার।

'কী হলো?' জিজ্ঞেস করল সে। সামনের সীটে বসা ওর মা এবং ভাই জবাবে কাঁধ ঝাঁকাল শুধু।

'ভাগ্যিস এখনও দিনের আলো আছে,' বলল স্টেফানি। চারপাশের ঘন, সবুজ বনভূমিতে চোখ বুলাচ্ছে।

'ভ্যাম্পায়ারের ভয় পাচ্ছ?' জিজ্ঞেস করল ওর ভাই।

'জ্বী,' মুখ বাঁকাল স্টেফানি।

'তোমাকে ড্রাকুলা পড়ে শোনাই? ট্রানসিলভানিয়া দিয়ে যাচ্ছি–ড্রাকুলা পড়ার এটাই মোক্ষম সময়।'

দীর্ঘশ্বাস ছাড়লেন মিসেস আর্চার। 'তুই পারিসও, রবার্ট।'

এমন সময় ট্রাকের সঙ্গে মৃদু ঘষা খেল চাকা, আবার চলা শুরু করল ট্রেন। কিছুক্ষণের মধ্যে ফিরে পেল স্বাভাবিক গতি।

মখমলের পুরানো আসনে হেলান দিয়ে বসল স্টেফানি। স্বস্তি বোধ করছে। রবার্ট ন্যাপস্যাক খুলে ব্রাম স্টোকারের ড্রাকুলার ছেঁড়াখোঁড়া একটা কপি বের করল। মিসেস আর্চার ডুবে আছেন তাঁর উপন্যাসে। ওদের কম্পার্টমেন্টে ছ'জন যাত্রী বসার ব্যবস্থা থাকলেও অন্য কাউকে দেখা যাচ্ছে না।

রবার্ট ড্রাকুলা থেকে পড়া শুরু করল।

'ওখানে শুয়ে আছে কাউন্ট, যেন ফিরে পেয়েছে নব যৌবন

তার সাদা চুল এবং গোঁফ এখন কালো, চিমসানো গাল ভরাট, ফ্যাকাসে চামড়ায় ফুটে আছে লালচে আভা, মুখ লাল, ঠোঁটে তাজা খুন, কষ বেয়ে ঝরছে রক্ত, থুতনি বেয়ে নেমে আসছে গলায়।'

'ব্যস হয়েছে,' বাধা দিল স্টেফানি। 'এবার থাম, রবার্ট।'

'ভৌতিক এলাকা দিয়ে যাচ্ছি, তাই বই পড়ে গা ছমছমে একটা পরিবেশ সৃষ্টি করতে চাইছি,' বলল রবার্ট। 'কোথায় ভাবলাম ব্যাপারটা উপভোগ করবে, তা না। বাধা দিচ্ছে!' গজগজ করল সে।

'স্টেফানির ড্রাকুলা শুনতে ভাল্লাগছে না,' বললেন মিসেস আর্চার। 'পড়তে হবে না। কাল বুখারেস্টে তোদের বাবাকে পাবি। তাঁর সামনে দু'ভাই বোনে মিলে যত ইচ্ছা ঝগড়া করিস। এখন একটু ক্ষান্ত দে, বাপ!'

রবার্ট বইটি তুলে নিল আবার, পড়তে লাগল। তবে এবার নিঃশব্দে। স্টেফানি জানালা দিয়ে তাকাল। একটা উপত্যকা ছাড়িয়ে পাহাড়ে উঠে যাচ্ছে ট্রেন।

'এ জায়গাটা একটু শোনো!' চেঁচিয়ে উঠল রবার্ট। আবার জোরে জোরে পড়তে লাগল:

'যে রক্তে গোসল করেছে সে। পিশাচটা ঘিনঘিনে একটা জোঁকের মত পড়ে আছে...'

'মা, ওকে থামতে বলো।'

'আচ্ছা থামছি, থামছি।' বলল রবার্ট। 'তুমি এমন ভীতুর ডিম জানতাম না, স্টেফানি।'

ঠিক তখন আরেকটা ঝাঁকি খেয়ে থেমে গেল ট্রেন। তিনজনই বাইরে তাকাল কোথায় এসেছে দেখার জন্য। স্টেশনের সাইনবোর্ড চোখে পড়ল, 'মেহাডিয়া।'

'অল্প ক'জন যাত্রী উঠছে... জানালা দিয়ে মুখ বের করল

রবার্ট।

'আমাদের এখানে কেউ না এলেই হলো,' বলল স্টেফানি।

এক মিনিট পরে করিডরে ভেসে এল পায়ের শব্দ, খুলে গেল কম্পার্টমেন্টের দরজা। বেঁটেমত, বয়সী এক লোক উঁকি দিল।

'আপনাদের সঙ্গে বসতে পারি? অন্য কম্পার্টমেন্টগুলো দেখলাম ভর্তি।'

'অবশ্যই,' বললেন মিসেস আর্চার। 'প্লীজ, আসুন।'

দরজার ধারে, স্টেফানির পাশে বসল বৃদ্ধ। পরনে নিখুঁত ছাঁটাইয়ের সুট।

'আমি ডা. মুরের। আপনারা নিশ্চয় আমেরিকান?'

'জ্বী। আমি মিসেস রিটা আর্চার, ও আমার মেয়ে স্টেফানি আর এ আমার ছেলে রবার্ট।'

সবার দিকে হাসিমুখে তাকাল বুড়ো। 'পরিচিত হয়ে খুশি হলাম।'

ট্রেন চলতে শুরু করেছে আবার, বেরিয়ে এল স্টেশন থেকে।

'আপনি কোথায়...' ডাক্তারকে প্রশ্ন করতে যাচ্ছিলেন মিসেস আর্চার, বাধা পেলেন কম্পার্টমেন্টের দরজা খুলে যাওয়ায়।

লম্বা, মধ্যবয়সী এক লোক ঢুকল। একটিও কথা না বলে হেঁটে এল জানালার ধারে, বসল স্টেফানির অপর পাশে।

নতুন লোকটির দিকে এক ঝলক তাকাল স্টেফানি। দেখল লোকটার কালো চুল, সাদা, ফ্যাকাসে চামড়া...এবং লাল ঠোঁট। টকটকে লাল।

রবার্টের দিকে তাকাল স্টেফানি। চোখাচোখি হলো দু'ভাই-বোনের। একটা ভুরু তুলল রবার্ট। আগন্তুকের আগমনে কম্পার্টমেন্টের শান্ত, সুন্দর পরিবেশের কোথায় যেন একটা তার ছিঁড়ে গেছে। কী বলবে যেন কেউ বুঝতে পারছে না।

অস্বস্তি নিয়ে নড়ে উঠল স্টেফানি, বৃদ্ধ ডাক্তারের দিকে একটু সরে বসল। লোকটার হাতে তার হাত লেগে গিয়েছিল। ভীষণ ঠাণ্ডা হাত—অস্বাভাবিক ঠাণ্ডা। শিউরে উঠল স্টেফানি। শীত লাগছে।

'রবার্ট, আমাকে একটা সোয়েটার দেবে?'

'আ...ওহ্, হ্যাঁ।' সিধে হলো রবার্ট। হাত বাড়াল মাথার ওপরের র‍্যাকে। ওর কোল থেকে গড়িয়ে পড়ল ড্রাকুলা, আগন্তুকের পায়ের কাছে।

ঝুঁকল রবার্ট বই নিতে। আগন্তুক হাড্ডিসার হাতে আগেই তুলে নিয়েছে বই। ফিরিয়ে দিল রবার্টকে। কৃত্রিম হাসি ঠোঁটে, কঠিন চাউনি কালো চোখে।

সোয়েটারের কথা ভুলে গেছে রবার্ট, পড়ায় ডুবে গেল আবার। মিসেস আর্চার তাঁর সোয়েটার দিলেন স্টেফানিকে। ডাক্তারের দিকে ফিরে বললেন, 'যাত্রা পথে সঙ্গী হিসেবে ডাক্তার থাকলে ভরসা জাগে মনে।' বুড়ো মুচকি হাসল।

কম্পার্টমেন্টে নেমে এসেছে অস্বস্তিকর নীরবতা। আগন্তুক স্টেফানির পাশে বসে আছে মূর্তির মত। আকাশের বুক থেকে দ্রুত নিভে যাচ্ছে আলো, লোকটার সাদা মুখটা বিকট লাগছে। জানালা দিয়ে বাইরে তাকানোর ভান করে লোকটাকে এক পলক দেখল স্টেফানি। ড্রাকুলার কথা মনে পড়ছে। এ লোকটা খুব অদ্ভুত...আর ওরা এ মুহূর্তে রয়েছে ট্রানসিলভানিয়ায়।

'রবার্ট,' বললেন মিসেস আর্চার। 'বাতিটা জ্বালিয়ে দাও। সন্ধ্যা হয়ে আসছে। পড়তে পারছি না।'

রবার্ট বাতির সুইচের দিকে হাত বাড়িয়েছে, খপ করে ওর হাত ধরে ফেলল বৃদ্ধ ডাক্তার।

'প্লীজ, মিসেস আর্চার, আরেকটু পরে বাতি জ্বালান। আমি

প্রায়ই এ দেশে ভ্রমণ করি। সাঁঝ বেলায় এদিকটা অপূর্ব সুন্দর দেখায়। আধঘণ্টা পরে আকাশে আশ্চর্য সব আলোর খেলা দেখতে পাবেন। অমন সুন্দর দৃশ্য নিশ্চয় মিস করতে চাইবেন না।'

'ঠিক আছে, ডক্টর,' বললেন মিসেস আর্চার।

সীটে মাথা রাখল স্টেফানি। সাঁঝবেলার সৌন্দর্য সে-ও উপভোগ করতে পারত, যদি পাশে এ লোকটা না থাকত...

তীক্ষ্ণ একটা বাঁক ঘুরল ট্রেন, সবাই হেলে গেল ডান দিকে। আগন্তুকের সঙ্গে ঘষা খেল স্টেফানির গা। সে সরে যেতে চাইল। কিন্তু লোকটা এবং ডাক্তারের মাঝখানে স্যান্ডউইচ হয়ে আছে সে। ট্রেন আবার সোজা চলতে শুরু করেছে অথচ লোকটা স্টেফানির গা ঘেঁষে বসেই আছে, সরছে না। লোকটার দিকে তাকাল ও। হিম শীতল চাউনি। স্টেফানির ইচ্ছে করল গলা ফাটিয়ে চিৎকার দেয়। মুখ ঘুরিয়ে অন্য দিকে তাকাল লোকটা।

অর্সোভা নামে ছোট একটি গাঁয়ের স্টেশনে এসে থেমে গেল ট্রেন। হঠাৎ, ঝট করে উঠে দাঁড়াল আগন্তুক তারপর কাউকে কিছু না বলে, যেভাবে এসেছিল, তেমনি দ্রুত বেরিয়ে গেল কম্পার্টমেন্ট থেকে।

ওরা দেখল লোকটা স্টেশন প্ল্যাটফর্মের দিকে হাঁটছে। ওখানে অপেক্ষা করছে এক তরুণী। ট্রেন স্টেশন ছাড়ছে, দু'জনকে চুম্বনরত দেখল স্টেফানি।

চোখ চাওয়াচাওয়ি করল স্টেফানি এবং রবার্ট। তারপর ফেটে পড়ল হি হি হা হা হাসিতে। মিসেস আর্চারও হাসলেন। জিনিসপত্র গোছগাছ করছেন। একটু পরেই পৌঁছে যাবেন গন্তব্যে। বৃদ্ধ ডাক্তারও হাসল সবার দিকে তাকিয়ে।

'তোরা পারিসও বটে,' স্টেফানি এবং রবার্টকে বললেন মিসেস আর্চার। 'এখন হাসাহাসি বন্ধ কর।' তবে তিনিও না হেসে

পারলেন না।

'আমি একটু ফ্রেশ হয়ে নিই,' বললেন তিনি। সিধে হলেন। মাথার ওপরের র‍্যাকে হাত বাড়ালেন। নামিয়ে আনলেন ব্যাগ। ব্যাগ খুলে আয়না বের করলেন। চেহারা দেখলেন। আয়নায় স্টেফানিকেও দেখা যাচ্ছে। তবে একা।

'আরি...ডাক্তার গেল কই...' ঘুরলেন মিসেস আর্চার। অবাক হয়ে দেখলেন ডাক্তার তার জায়গাতেই বসে আছে। স্টেফানির পাশে।

আশ্চর্য তো! ভাবলেন মিসেস আর্চার। প্রসাধনী নিয়ে ব্যস্ত হয়ে পড়লেন তিনি। তবে সাজগোজ করা হলো না। কারণ ট্রেন পাহাড়ি টানেলে ঢুকে পড়েছে। মিসেস আর্চার হেলান দিলেন সীটে।

আত্মা কাঁপিয়ে বেজে উঠল ট্রেনের তীক্ষ্ণ সাইরেন। টানেলে প্রতিধ্বনিত হচ্ছে চাকার ঘরঘর আওয়াজ। কম্পার্টমেন্টে কালি গোলা অন্ধকার। কিছু দেখা যাচ্ছে না। শুধু ট্রেনের চাকার ঘটাং ঘটাং শব্দ।

তিন মিনিট পরে সুড়ঙ্গ ছেড়ে বেরিয়ে এল ট্রেন। সাঁঝের আবছা নীলচে আলো কম্পার্টমেন্টে।

'স্টেফানি!' আর্তনাদ করে উঠলেন মিসেস আর্চার।

সীটে হেলান দেয়া স্টেফানি, মাথাটা অদ্ভুতভাবে পেছন দিকে বেঁকে আছে। ওর ঘাড়ে ছোট ছোট দুটো গর্ত। গর্ত থেকে ফোঁটায় ফোঁটায় ঝরছে রক্ত। অস্বাভাবিক একটা হাসি স্টেফানির ঠোঁটে।

'ডাক্তার,' ফিসফিস করল ও।

কিন্তু কম্পার্টমেন্টে ডাক্তার নেই।

এমন সময় মেঘ কেটে গিয়ে ট্রানসিলভানিয়ার আকাশে ঝলমলে আলো নিয়ে উদ্ভাসিত হলো রুপোর থালার মত পূর্ণিমার চাঁদ।

---

## সেলারে কে?

সেলারটি বেশ বড় তবে বাড়ির অংশ থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন। যে বাড়িটি তুলেছিল সে-ই এ কাণ্ড ঘটিয়েছে। সম্ভবত প্রথম বাড়িটি আগুনে পুড়ে যায়। দ্বিতীয় বাড়িটি পরে আবার নতুন করে তৈরি করা হয়।

আঁকাবাঁকা একটি সিঁড়ি রান্নাঘরের সঙ্গে সংযুক্ত করেছে সেলার। বাড়ির মালিক সিঁড়িতে বাড়ির যত আবর্জনা স্তূপ করে রেখেছে। জ্বালানি কাঠ, শীতকালীন সব্জি সহ নানা হাবিজাবি জিনিস। আবর্জনা বাড়তে বাড়তে পাহাড়ের মত উঁচু হয়ে উঠে রীতিমত একটা দেয়াল তৈরি করে ফেলেছে। ওই দেয়াল না ব্যারিকেডের পেছনে কী আছে কেউ জানে না। জানার আগ্রহও নেই। গত একশো বছরে কেউ ওই দেয়াল ফুঁড়ে পেছনের সেলারের অন্ধকারে উঁকি দিতে যায়নি।

সিঁড়ির মাথায়, সেলার থেকে রান্নাঘরে বিছিন্ন করে রেখেছে ওক কাঠের মোটা দরজা। বিরাট তালা ঝুলছে দরজায়।

শৈশব থেকেই রান্নাঘর নিয়ে একটা ভীতি রয়েছে টমি টাকারের। ভীতির কারণ ওই সেলার। সে সামনের পার্লারে, দোতলার ডাইনিং রুমে গেলে স্বাভাবিক বাচ্চার মতই আচরণ করে। কিন্তু ওকে কিচেনে নিয়ে যান, তারস্বরে জুড়ে দেবে কান্না। ওর বাবা মা রান্নাঘরে বসেই খাওয়া সেরে নেয়। টমির মা'র

বেশিরভাগ সময় কেটে যায় রান্নাঘরে। হাঁটতে শেখার আজ পর্যন্ত মা'র সঙ্গেই থাকতে হয়েছে টমিকে। এবং সেটা নিতান্ত নিরানন্দচিত্তেই।

হামাগুড়ি দিতে শেখার পরে রান্নাঘরে আর থাকতে চাইল না সে। মা তার দিকে পিঠ ফেরানো মাত্র খুদে বাচ্চাটা যত দ্রুত পারে হামাগুড়ি দিয়ে বেরিয়ে আসে রান্নাঘর থেকে, ঢুকে পড়ে ডাইনিং রুমে, সেখান থেকে ফ্রন্ট পার্লারে। কিচেন থেকে বেরিয়ে আসা মাত্র শান্তি অনুভব করে টমি, থেমে যায় কান্না। কিন্তু মা পুত্রধনকে চোখের আড়াল করতে অনিচ্ছুক হলে আবার ধরে নিয়ে আসেন রান্নাঘরে। সঙ্গে সঙ্গে গলা ফাটিয়ে চিৎকার শুরু হয়ে যায় টমির।

ছেলেটাকে রান্নাঘরে নিয়ে গেলেই হাপুস নয়নে কেন কাঁদতে থাকে তা জানা গেল টমি কথা বলতে শেখার পরে। কিন্তু টমি তার ভয়ের কারণ ব্যাখ্যা করলেও বাবা-মা খুব একটা পাত্তা দিলেন না। হয়তো বিষয়টি তাঁরা বুঝতেই পারেননি।

টমি জানাল: সেলারের দরজা যখন বন্ধ থাকে, ঝুলতে থাকে তালা, সে রান্নাঘরে বসে অন্তত শান্তিতে খানা খেতে পারে। কিন্তু দরজা যদি এমনি বন্ধ থাকে, খোলা থাকে তালা, সে ভয়ে কাঁপতে থাকে, তবে কোনও শব্দ করে না। কিন্তু দরজা খোলা থাকলে, অতি সামান্য ফাঁক দিয়েও যদি দেখা যায় ভেতরের অন্ধকার, তিন বছরের টমির কান্নার চোটে হেঁচকি উঠে যায়। বিশেষ করে তার বাবা যদি তাকে ওই সময় রান্নাঘর থেকে বেরুতে না দেয়।

রানাঘরে খেলতে গিয়ে দুটি অভ্যাস রপ্ত করল ছেলেটি। ছেঁড়া কার্পেট, কাগজের টুকরো, কাঠের ছিলকা, যা-ই হাতের কাছে পেল, সব ঠেসে ঠেসে ঢোকাল মোটা ওক কাঠের দরজার চৌকাঠে। যাতে খালি জায়গাটা ভরাট হয়ে যায়। মিসেস টাকার

যতবার দরজার খুললেন, ছেলের রেখে দেয়া আবর্জনা পরিষ্কার করতে হলো। তিনি বিরক্ত হলেন। ছেলেকে এজন্য একাধিকবার চড়-থাপ্পর দিয়েও লাভ হলো না। সে সুযোগ বুঝে তার কাজ চালিয়ে যেতে লাগল। আর দ্বিতীয় অভ্যাসটি দরজা বন্ধ করে তালা লাগাবার পরে, সে সাহস নিয়ে হেঁটে যায় দরজার সামনে। বন্ধ তালায় আদর করে হাত বুলায়। এমনকী খুব ছোটবেলাতেও সে বুড়ো আঙুলের ডগায় ভর করে হাত বাড়িয়ে বন্ধ তালার স্পর্শ পেতে চাইল। বড় হবার পরে সে তালায় চুমু খেতে শুরু করল।

বাপের সঙ্গে ছেলের দেখা হয় সন্ধ্যার পরে, বাবা কাজ থেকে ফেরার পরে। তিনি ছেলের এরকম বিচিত্র আচরণের কোনও মানে খুঁজে পান না। তিনি ছেলের ভয় ভাঙিয়ে দেয়ার নানা চেষ্টা করেন। তাতে কাজ হয় না। না হওয়ারই কথা। শ্রমিক শ্রেণীর মানুষটি একটি শিশুর মন-মানসিকতা বুঝবেন কী করে? তিনি শুধু একটা কথাই বুঝতে পারেন তাঁর ছেলে যে আচরণ করছে তা খুবই অদ্ভুত এবং অস্বাভাবিক।

টমি তার মাকে ভালবাসে। সে মা'র ঘরকন্নায় সাহায্য করে। কিন্তু একটা কাজ সে কখনও করে না এবং কোনও দিন করবেও না–বাড়ি এবং সেলারের মাঝখানে কোনও জিনিস নিয়ে যাওয়া। মা সেলারের দরজা খুললেই সে চিৎকার করে ওখান থেকে ছুটে পালায়, দরজা বন্ধ করার আগে আর তাকে রান্নাঘরের ধারে কাছেও দেখা যায় না।

কেন এরকম করছে এর কোনও ব্যাখ্যা দেয়নি টমি। আসলে বিষয়টি নিয়ে কথাই বলতে চায় না সে। বাবা-মা ছেলের ভয় ভাঙানোর বহু চেষ্টা করেছেন। লাভ হয়নি। শেষে তাঁরা হাল ছেড়ে দিয়েছেন।

ছয়ে পড়ল টমি। এবারে ওকে স্কুলে ভর্তি করা দরকার টমি

এখন গায়ে-গতরে বেশ শক্তপোক্ত, মস্তিষ্কে বুদ্ধিও রাখে। এ বয়সীদের গড়পড়তার চেয়ে তার মাথা ভাল। মি. টাকার ছেলেকে নিয়ে গর্ববোধ করেন। কিন্তু সেলারের দরজার প্রতি সন্তানের অজানা ভয়ের কারণ খুঁজে পান না বলে দুশ্চিন্তাতেও থাকেন। শেষে ছেলেকে নিয়ে পড়শী ডাক্তারের কাছে গেলেন টাকার দম্পতি। 'সমস্যা হলো ডা. হথর্ন,' বিব্রত ভঙ্গিতে বললেন মি. টাকার, 'আমাদের ছোট্ট টমিকে শীঘ্রি স্কুলে ভর্তি করব। কিন্তু আমাদের সেলার নিয়ে কী একটা ভয়ে সিঁটিয়ে থাকে ও। একেবারে বাচ্চাদের মত আচরণ করতে থাকে। ভাবলাম আপনার সঙ্গে একটু কথা বলে দেখি। হয়তো ওর নার্ভে কোনও গণ্ডগোল আছে।' 'একেবারে শৈশব থেকে,' যোগ করলেন মিসেস টাকার, 'সেলার নিয়ে প্রচণ্ড ভয়ে আছে টমি। ও এখন বড় হয়েছে, কিন্তু এখনও ও আমাকে সেলারে যেতে দিতে চায় না স্বাভাবিক আচরণ করছে না ও। ওকে দেখেছি আবর্জনা স্তূপ করে রাখে সেলারের দরজার চৌকাঠে, তালায় চুমু খায়। এরকম চলতে থাকলে পরিণত বয়সে ও না পাগলই হয়ে যায়।'

রোগী পেয়ে খুশি ডা. হথর্ন, মেডিকেলের ছাত্র থাকাকালীন নার্ভাস সিস্টেমের ওপর শোনা কিছু লেকচারের কথা স্মরণ করে টাকার দম্পতিকে কয়েকটি সাধারণ প্রশ্ন করলেন, টমির নাড়ি টিপে দেখলেন, পরীক্ষা করলেন লাংস, ওর চোখ এবং নখের ডগাও পরখ করলেন।

'ওর শরীরে তো কোনও রোগ নেই,' অবশেষে বললেন ডাক্তার।

'জ্বী, শুধু সেলারের দরজা নিয়ে ভয় ছাড়া,' বললেন বাপ।

'ওর কি কখনও অসুখ করেছিল?'

'নাহ্। শুধু বার দুই কাঁদতে কাঁদতে ফিট হয়ে গিয়েছিল।

তখন ওর মুখ নীল দেখেছি।' জানালেন মা।

'ভয়ের চোটে?'

'হতে পারে। রান্নাঘরে ওকে নিয়ে গেলেই কাঁদত।'

'আপনারা একটু বাইরে যান। আমি টমির সঙ্গে কথা বলব।'

ডাক্তার নড়েচড়ে আরাম করে বসলেন। ছয় বছরের বাচ্চাটি অত্যন্ত অস্বস্তি নিয়ে বসে থাকল।

'টমি, সেলারে এমনকী আছে যে জন্য তুমি ভয় পাচ্ছ?'

'জানি না।'

'তুমি ওখানে কখনও কিছু দেখেছ?'

'না, সার।'

'কিছু শুনেছ? গন্ধ পেয়েছ?'

'না, সার।'

'তা হলে তুমি কী করে ভাবলে ওখানে কিছু আছে?'

'কারণ ওখানে ওটা আছে।'

টমিকে যতবার প্রশ্ন করা হলো সেলারে কী আছে, প্রতিবারই জবাব এল, 'জানি না। তবে ওখানে ওটা আছে।' শেষে টমির বাপের মতই বিরক্ত হয়ে হাল ছেড়ে দিলেন ডা. হথর্ন। তিনি দরজার সামনে গিয়ে ডেকে নিয়ে এলেন টাকার দম্পতিকে।

'ওর ধারণা সেলারে কিছু একটা আছে,' বললেন তিনি। একে অন্যের দিকে মুখ চাওয়া-চাওয়ি করলেন টাকার দম্পতি।

'ওখানে কিছুই নেই,' অবশেষে বললেন মি. টাকার।

'ওটা স্রেফ সাধারণ একটা সেলার। হাবিজাবি জিনিস, লাকড়ি আর সিডার কাঠের কয়েকটা ব্যারেল ছাড়া কিছু নেই,' বললেন মিসেস টাকার। 'ওই বাড়িতে আসার পরে বহুবার সেলারে ঢুকেছি আমি। খুব ভালভাবেই জানি ওখানে কিছু নেই। কিন্তু যতবার সেলারের দরজা খুলেছি, ততবার আমার বাচ্চাটা ভয়ে চিৎকার

দিয়ে উঠেছে। ও যখন আমার কোলে, তখনও সেলারের দরজা খুললে কেঁদে উঠত।'

'ওর ধারণা ওখানে কিছু একটা আছে,' পুনরাবৃত্তি করলেন ডাক্তার।

'এজন্যই ওকে আপনার কাছে নিয়ে এসেছি,' বললেন বাবা।

'ওর মাথায় বোধহয় গণ্ডগোল আছে।'

'কী করবেন বলছি,' পরামর্শ দিলেন ডাক্তার। 'টমির ধারণা সেলারে কিছু আছে। ও যখন দেখবে আসলে ওখানে কিছু নেই, ভয়টা কেটে যাবে। বিষয়টি ওর মনে গেঁথে আছে কারণ এ নিয়ে আপনারা ওকে অনেক বকাঝকা করেছেন, হাসাহাসি করেছেন। আপনারা সেলারের দরজা খুলে রাখবেন, ও একা থাকবে রান্নাঘরে। দরজায় পেরেক মেরে রাখবেন যাতে টমি দরজা বন্ধ করতে না পারে। ও ঘণ্টাখানেক একা থাকবে রান্নাঘরে। তারপর আপনারা ওর কাছে যাবেন। তখন সবাই মিলে হাসাহাসি করবেন, ও-ও বুঝতে পারবে এতদিন শূন্য সেলার নিয়ে বেহুদাই ভয় পাচ্ছিল। আমি নার্ভ এবং ব্লাডের দুটো টনিক লিখে দিচ্ছি। শরীরে বল পাবে। তবে আসল কথা হলো ওকে বোঝাতে হবে যে ভয় পাবার কিছু নেই।'

বাড়ি ফেরার পথে টমি হঠাৎ বাবা-মার হাত ছাড়িয়ে নিয়ে দিল ছুট। ওকে পাকড়াও করতে বেশ বেগ পেতে হলো ওঁদেরকে। বাকি পথটা দু'জনে ছেলের দু'হাতে শক্ত মুঠিতে চেপে ধরে রাখলেন। বাড়িতে ঢোকার পরে হঠাৎ নেই হয়ে গেল টমি। অনেক খোঁজাখুঁজির পরে তাকে গেস্টরুমের খাটের নীচে পাওয়া গেল। লুকিয়েছে। ছেলের জন্য বিকেলটাই মাটি মি. টাকারের। সারা দিন ওর পেছনেই তাঁকে দৌড়ঝাঁপ করতে হলো, বহু সাধ্যসাধনা করেও রাতের খাবার ছেলের মুখে তুলতে পারলেন না

মা। বাসন-কোসন ধুয়ে, সান্ধ্যকালীন পত্রিকা পড়া শেষ করে, পাইপ ফোঁকার পরে মি. টাকার তাঁর টুল বক্স নিয়ে বসলেন। বের করলেন হাতুড়ি এবং খানকয়েক লম্বা পেরেক।

'আমি দরজায় পেরেক মারব, টমি, তা হলে তুই আর দরজা খুলতে পারবি না। রান্নাঘরে এক ঘণ্টা তোকে একা থাকতে হবে। বাতি জ্বালানো থাকবে। তুই যখন বুঝতে পারবি ভয় পাবার কিছু নেই, তখন সত্যিকারের একজন পুরুষ মানুষ হয়ে উঠবি। তোকে নিয়ে আমাকে আর লজ্জা পেতে হবে না।'

কিন্তু শেষমুহূর্তে, ছেলেকে চুমু খাওয়ার সময় কেঁদে ফেললেন মিসেস টাকার, স্বামীকে ফিসফিস করে অনুনয় করলেন থাক, কাজটা করার দরকার নেই। আরেকটু বড় হলে এমনিতেই কেটে যাবে ভয়। কিন্তু স্ত্রীর কথায় কর্ণপাত করলেন না মি. টাকার। তিনি সেলারের দরজায় পেরেক পুঁতে দিলেন যাতে টমি ওটা বন্ধ করতে না পারে। ছেলেটাকে রান্নাঘরে একা রেখে এলেন বাতি জ্বেলে রেখে। টমি বিস্ফারিত দৃষ্টিতে তাকিয়ে রইল খালি, অন্ধকার জায়গাটার দিকে।

ওইদিন ডা. হথর্ন তাঁর এক ক্লাসমেটের সঙ্গে সাপার করছিলেন। ক্লাসমেট একজন মনোবিজ্ঞানী। তবে শিশুদের বিষয়ে তাঁর যথেষ্ট আগ্রহ রয়েছে। হথর্ন তাঁর নতুন কেস নিয়ে গল্প করলেন বন্ধুর সঙ্গে, জানালেন সেলার নিয়ে টমির ভয়ের কথা। এ ব্যাপারে বন্ধু, ড. জনসনের মতামত জানতে চাইলেন। ভদ্রলোকের ভুরু কুঁচকে গেল।

'শিশুরা খুব অদ্ভুত স্বভাবের হয়, হথর্ন। তাদের আচার-আচরণ অনেকটা কুকুরের মত। তাদের নার্ভাস সিস্টেম প্রাপ্তবয়স্কদের চেয়েও তীক্ষ্ণ। আমরা জানি আমাদের দৃষ্টিশক্তি

সীমাবদ্ধ; আমাদের শ্রবণশক্তি এবং ঘ্রাণশক্তিও তাই। আমি দৃঢ়ভাবে বিশ্বাস করি, আরেকটি জীবন আছে যে জীবন আমরা না পাই দেখতে না পাই শুনতে। কিন্তু আমরা এর অস্তিত্ব যেহেতু প্রমাণ করতে পারি না তাই এ ব্যাপারটাকে ইচ্ছাকৃতভাবে এড়িয়ে যাই। এই টাকার ছেলেটির নার্ভ সিস্টেম অস্বাভাবিক রকমের তীক্ষ্ণ বলেই আমার মনে হয়েছে। সে হয়তো সেলারে সত্যি কিছু একটা দেখেছে যা তার বাবা-মা বিশ্বাস করেনি। তার ভয় পাবার নিশ্চয় কোনও কারণ আছে। তবে আমি বলছি না যে সেলারে সত্যি কিছু আছে। হয়তো ওটা স্রেফ সাধারণ একটি সেলার। কিন্তু এই ছেলেটি, শিশুকাল থেকে ভেবে আসছে ওখানে কিছু একটা আছে। এই ভয়টাই ওর ক্ষতি করছে। আমি দেখতে চাই সে কেন ভাবছে সেলারে কিছু আছে? ছেলেটার বাড়ির ঠিকানা দাও। আমি কাল বাচ্চাটার সঙ্গে কথা বলব।'

'আমি যে পরামর্শ দিলাম তা নিয়ে তোমার কী অভিমত?'

'তোমার পরামর্শ আমার পছন্দ হয়নি, বন্ধু। তোমার জায়গায় আমি হলে বাড়ি ফেরার পথে ওদের নিষেধ করতাম যাতে ছেলেটাকে রান্নাঘরে বন্দি করে না রাখে। কারণ ছেলেটা ভাবছে সেলারে কিছু আছে।'

'কিন্তু কিছু তো নেই।'

'হয়তো বা নেই। সে নিশ্চয় ভুল ভাবছে। কিন্তু ভাবছে তো।'

এখন খচখচ করছে ডা. হথর্নের মন, বন্ধুর পরামর্শ মেনে নেবেন ঠিক করলেন। ঠাণ্ডা, কুয়াশাঘেরা রাত। রাস্তা দিয়ে হাঁটার সময় শীতে যেন জমে গেলেন ডাক্তার। ঠকঠক করে কাঁপতে কাঁপতে হাজির হলেন টাকারদের দোরগোড়ায়। এ বাড়িতে ছয় বছর আগে একবার এসেছিলেন তিনি, টমির জন্মের সময়। সামনের

জানালায় আলো জ্বলছে। কড়া নাড়তেই দরজা খুলে দিলেন মি. টাকার।

'টমিকে দেখতে এসেছি,' বললেন ডাক্তার।

'ও রান্নাঘরে,' জানালেন বাপ।

'একবার শুধু চিৎকার দিয়ে উঠেছিল, তারপর থেকে ওর আর কোনও সাড়া শব্দ পাচ্ছি না,' ফোঁপাতে ফোঁপাতে বললেন মিসেস টাকার।

'আমার বউকে ইচ্ছে করেই রান্নাঘরে যেতে দিইনি। টমি এতক্ষণে নিশ্চয় বুঝতে পেরেছে ভয় পাবার কিছু নেই। এক ঘণ্টা তো পার হয়েছে, ডাক্তার। ওকে নিয়ে আসি?'

'বাছা আমার না জানি কত ভয় পেয়েছে,' ফিসফিস করলেন মিসেস টাকার।

মোমবাতি হাতে আগে আগে চললেন মি. টাকার, পেছনে তাঁর স্ত্রী এবং ডাক্তার। খুললেন রান্নাঘরের দরজা। ঘর অন্ধকার।

'বাতি নিভে গেছে,' বললেন টমির বাবা। 'দাঁড়ান, আমি আলো জ্বালছি।'

'টমি! টমি!' ডাকলেন মিসেস টাকার।

অন্ধকারে, মেঝেতে সাদা কী একটা জিনিস পড়ে আছে। ডাক্তার ছুটে গেলেন সেদিকে। জোর গলায় হাঁক ছাড়লেন আলো নিয়ে আসার জন্য। কাঁপা হাতে পরীক্ষা করলেন টমির ছিন্নভিন্ন শরীর। চেহারা বিকৃত হয়ে গেল তাঁর। মুখ তুলে চাইলেন সেলারের ঘুটঘুটে অন্ধকারে। অবশেষে ফিরলেন টাকার দম্পতির দিকে।

'টমি–টমি আহত হয়েছে। ও বোধহয় বেঁচে নেই!' ধরা গলায় বললেন তিনি।

উন্মাদিনীর মত ছুটে এলেন মিসেস টাকার। কোলে তুলে

নিলেন রক্তাক্ত, ছিন্নভিন্ন শরীরটাকে যা ঘণ্টাখানেক আগেও ছিল তাঁর ছেলে।

মি. টাকার হাতুড়ি দিয়ে পেরেক ছুটিয়ে আনলেন, বন্ধ করে দিলেন সেলারের দরজা। লাগিয়ে দিলেন তালা। তারপর ডাক্তারের কাছে এলেন তিনি। নাড়া দিলেন কাঁধ ধরে।

'কে ওকে খুন করল, ডাক্তার? কে?' চিৎকার করে উঠলেন তিনি।

ডাক্তার তাঁর দিকে তাকালেন। তাঁর চোখে ভয়।

'আমি কী করে বলব, টাকার?' বললেন তিনি। 'আমি কী করে জানব? আপনারা না বললেন ওখানে কিছু নেই? সেলারে কিছু নেই?'

---

## থাবা

'অনেকদিন আগে বরিশালের বাবুগঞ্জ থানার দেহেরগতি নামে ছোট একটি গাঁয়ে আতঙ্ক সৃষ্টি করে এক দানব। দানবটাকে কেউ দেখেনি। শুধু তার অস্তিত্বের প্রমাণ ছিল নির্মম শিকারের বলি হওয়া গ্রামবাসী।'

একইভাবে খুন হয়ে যেত সবাই—প্রত্যেকের ঘাড়ে থাবার চিহ্ন। দানব দশটা নখ বসিয়ে দিত শিকারের ঘাড়ে। শুরুতে মানুষ নয়, ছোটখাট প্রাণী দানবের শিকার হচ্ছিল। একদিন সকালে এক চাষা ঘুম থেকে উঠে দেখে তার তিনটা ছাগল রক্তাক্ত অবস্থায় মরে পড়ে রয়েছে। এরপরে গাঁয়ের তিনটে পোষা কুকুরকে মৃত অবস্থায় পাওয়া যায়। সবার ঘাড়ে অদ্ভুত থাবার চিহ্ন।

গুজব ছড়িয়ে পড়ে গ্রামে। প্রাণীগুলোর অন্তিমদশার কথা জানে সবাই। কিন্তু কেউ বলতে পারে না কীভাবে মারা গেল জানোয়ারগুলো। একটি বাছুরও রক্তক্ষরণে মারা গেল। নিরীহ প্রাণীটির ঘাড়ের শিরা টেনে ছিঁড়ে ফেলা হয়েছে দশ আঙুলে। ঘাড়ে দশটি ধারাল নখের চিহ্ন। এরপরে সাবধান হয়ে গেল গ্রামবাসী। বিছানার পাশে দা-কুড়াল-খন্তা রেখে তারা ঘুমাতে লাগল। গোয়াল ঘরে তালা মেরে রাখা হলো পোষা জন্তুদের।

গোটা গাঁয়ে ছড়িয়ে পড়ল আতঙ্ক। নানানজনে নানান গল্প

বানাতে লাগল। একে অন্যের দিকে তারা সন্দেহের দৃষ্টিতে তাকায়।

এরপরে ঘটল সেই ঘটনা—যে ভয়টা এতদিন সবাইকে কুরে কুরে খাচ্ছিল। দানব হামলা চালাল মানুষের ওপর। আক্রমণের শিকার হলো মাতাল জমির উদ্দিন। একদিন সকালে মৃত অবস্থায় পাওয়া গেল তাকে। ঘাড়ে দশটা নখ বসানো চিহ্ন। গর্ত হয়ে আছে। কুকুর, ছাগল এবং বাছুরের মত একই পরিণতি হয়েছে তার। প্রবল রক্তক্ষরণে মারা গেছে। তিন কুলে যার কেউ নেই সেই ভবঘুরে জমির উদ্দিনের মৃত্যুতে গাঁয়ের মানুষ শোক প্রকাশ করল না তবে ভয়ে কলজে শুকিয়ে গেল সবার। কারণ সবাই জেনে গেছে মানুষ শিকারেও অরুচি নেই দানবের। যে কেউ তার শিকার হতে পারে।

ভীত-সন্ত্রস্ত গ্রামবাসী এবারে গড়ে তুলল একটি স্বেচ্ছাসেবী দল। তারা রাতের বেলা পালা করে গ্রাম পাহারা দেবে। তবে মুশকিল হলো কেউ জানে না কীসের বিরুদ্ধে তারা লড়াই করছে। লিটু আর টিটু নামে দুই ভাইকে করা হলো স্বেচ্ছাসেবী দলের নেতা। এরা গাঁয়ের সবচেয়ে সাহসী দুই তরুণ। একমাত্র এদের বাড়িতেই দু'টি গাদা বন্দুক আছে। বন্দুক দিয়ে তারা মাঝে মাঝে গাঁয়ের পাশের জঙ্গলে শিকার করে। আর এদের বাড়ি জঙ্গলের ধারেই। এবং লোকের ধারণা দানবটা জঙ্গলেই আস্তানা গেড়েছে। ওদের বাছুরটাকেই মেরে ফেলেছে দানব।

স্বেচ্ছাসেবী দল গঠন হওয়ার পরে লিটু-টিটু বাড়ি গেল কীভাবে রাতে পাহারা দেবে তা নিয়ে আলোচনা করতে। শীতের রাত। তাই রান্নাঘরে উনুন জ্বেলে বসল দুই ভাই। ওদের মা নেই। বাবা আছে। আর বুড়ি দাদী। দাদী প্রায় বেশিরভাগ সময় চুলোর পাশে বসে থাকে গায়ে কালো একটা চাদর জড়িয়ে।

উনুনের উত্তাপ তার শরীর গরম রাখে।

'আজ রাত থেকেই শুরু করব পাহারা,' নিচু গলায় বলল বড় ভাই লিটু। 'দলনেতা হিসেবে আমাদের ওপর এ দায়িত্ব বর্তেছে। তা ছাড়া অন্যরা এখনই পাহারায় যেতে ভয় পাচ্ছে।'

'হুঁ,' সায় দিল ছোট ভাই টিটু। 'ওটা–যাই হোক না কেন–প্রতি পাঁচদিন পরপর হামলা চালায়। জমির উদ্দিন মারা গেছে আজ পাঁচদিন হলো। আজ রাতে আবার ওটা হামলা চালাতে পারে। কাজেই আজই পাহারা বসাতে হবে।'

'তোরা পাহারা দিতে যাচ্ছিস যা,' বলে উঠল ওদের বাবা।

'তবে কীসের সঙ্গে টক্কর দিবি সে কথা মনে থাকে যেন। ওটা কিন্তু আকস্মিক হামলা চালায়। এ পর্যন্ত যে ক'টা হামলা হয়েছে, ধস্তাধস্তির কোনও চিহ্ন পাওয়া যায়নি। কাজেই খুব সাবধান। আম্মা, আপনি কী বলেন?'

চুলোর পাশে বসা দাদী তাঁর ছেলের দিকে একবার চোখ তুলে চাইলেন। কেন জানি শিউরে উঠলেন। তারপর আবার মুখ নামিয়ে তাকিয়ে থাকলেন জ্বলন্ত চুল্লির দিকে। ওরা তিনজন নিজেদের আলোচনায় ফিরে গেল। বুড়ির কাছ থেকে অবশ্য কোনও জবাব আশাও করেনি। কারণ দাদী স্বল্পবাক মানুষ। তা ছাড়া বেশ ক'বছর ধরে তাঁর মাথারও ঠিক নেই। হঠাৎ হঠাৎ উল্টোপাল্টা সব কাজ করে বসেন।

লিটু তাদের পরিকল্পনার কথা জানাল বাপকে। 'আমি আর টিটু আজ রাতে বন্দুক নিয়ে জঙ্গলে যাব। তবে জঙ্গলে ঢুকব না। জঙ্গল আর গাঁয়ের মাঝখানের রাস্তায় পাহারা দেব। দানবটা যদি আসেই আমাদের চোখ এড়িয়ে গাঁয়ে ঢুকতে পারবে না।'

'তোরা পাহারা দিবি কীভাবে?' জানতে চাইল উদ্বিগ্ন বাবা।

'আমরা একজন আরেকজনের ওপর নজর রাখব,' জবাব দিল

লিটু। 'হাঁক-চিৎকার দিলে শোনা যায় এরকম দূরত্বে থাকব দু'জনে। জঙ্গলের দিকে চোখ থাকবে আমাদের। দানব যদি সত্যি জঙ্গলে থাকে, বেরুনো মাত্র ওকে গুলি করব।'

'কাউকে না কাউকে তো কাজটা করতেই হবে,' টিটু বলল তার বাবাকে। 'জানি না দানবের পরবর্তী শিকার কে হবে, তবে হাত-পা গুটিয়ে অসহায়ের মত আর বসে থাকা যায় না।'

বাবা মোড়া ছেড়ে উঠে দাঁড়াল। দুই ছেলেকে জড়িয়ে ধরল বুকে। 'বেঁচে বর্তে ফিরে আসিস, বাপ।' বাষ্পরুদ্ধ কণ্ঠে বলল সে।

লিটু দেয়ালে ঝোলানো বন্দুক জোড়া নামাল। টিটু কাঠের সিন্দুক খুলে ধারাল দু'টি রাম দা বের করল। একটা দিল বড় ভাইকে। নিজের কাছে রাখল অন্যটা। তারপর দাদীকে সালাম করে বেরিয়ে পড়ল দু'জনে।

বাইরে ঘোর অন্ধকার। পশ্চিমাকাশে কাস্তের মত একফালি বাঁকানো চাঁদ। পুবদিকে পা বাড়াল দুই ভাই। ওদিকেই জঙ্গল। ওরা যেখানটাতে পাহারায় দাঁড়াবে ভেবেছে, কাছাকাছি আসতে ফিসফিস করল টিটু, 'ভাবছি ওটা দেখতে কেমন।'

'আমিও একই কথা ভাবছি,' বলল লিটু। 'হয়তো কোনও দানব পাখি-টাখি হবে। স্যাৎ করে আকাশ থেকে নেমে এসে ঘাড়ের শিরা ছিঁড়ে পালিয়ে যায়।'

দু'জনেই আকাশে তাকাল। পাতলা, সরু চাঁদটিকে ঘিরে আছে মেঘ। আকাশ থেকে কিছু উড়ে এলেও আঁধারে ঠাহর করা যাবে না।

'ওটা মাটির নীচের কোনও প্রাণীও হতে পারে,' মৃদু গলায় মন্তব্য করল টিটু। 'মাটিতে গর্ত খুঁড়ে থাকে। সুযোগ বুঝে হামলা চালিয়ে বসে পেছন থেকে।'

ছোটভাইয়ের কথা শুনে গা কেমন ছমছম করে ওঠে বড়ভাইয়ের। পেছন ফিরে তাকায় সে। দেখাদেখি টিটুও। কিন্তু নিকষ আঁধারে কিছুই দেখা যায় না। অনেকক্ষণ চুপচাপ দাঁড়িয়ে থাকল দুই ভাই। শেষে নীরবতা ভাঙল লিটু। 'চল্, যে যার জায়গায় গিয়ে দাঁড়াই। তবে বেশিদূর যাসনে। হাঁক ছাড়লেই যেন সাড়া পাই।'

দু'ভাই দু'দিকে চলল। লম্বা লম্বা চল্লিশ কদম ফেলে দাঁড়িয়ে পড়ল।

অন্ধকারে বন্দুকে গুলি ভরল লিটু। তারপর রামদাটা নরম মাটিতে পুঁতল। রামদার পাশে দাঁড়িয়ে অপেক্ষা করতে লাগল।

চল্লিশ কদম দূরে, অন্ধকারে ভীত ভঙ্গিতে বন্দুকে হাত বুলাচ্ছে টিটু। তার হাত কাঁপছে। এতদিন জঙ্গলে খরগোশ, বন বেড়াল এবং বন মোরগ ছাড়া কিছু শিকার করেনি। সাহসী বলে যতই নাম-ডাক থাকুক, ভূতের ভয় তার বেজায়। স্রেফ লজ্জায় না বলতে পারেনি। বাধ্য হয়ে আসতে হয়েছে পাহারায়। দানবটা ভূত-প্রেত হতে পারে। নইলে তাকে কেউ এতদিন দেখতে পায়নি কেন? ভূতের বিরুদ্ধে কি বন্দুক দিয়ে লড়াই করা চলে? আর ওটা যদি ভূত না-ও হয়, ভয়ঙ্কর কোনও জন্তুও হয়, প্রয়োজনের সময়ে বন্দুক চালাতে পারবে তো সে? বড় ভাইকে দেখতে খুব ইচ্ছা করল টিটুর। কিন্তু ঝোপ এবং গাছের গাঢ় ছায়া যেন গিলে খেয়েছে লিটুকে। দেখা যাচ্ছে না।

ঘুরল টিটু। তাকাল গাঁয়ের দিকে। ইস্, কেন যে মরতে মীটিং-এ সবার সামনে বড় বড় কথা বলেছিল। বাবার সামনেও হামবড়া ভাব দেখিয়েছে, যেন কিছু গ্রাহ্য করছে না। পেছনে টাশ্‌শ্ শব্দে একটা মরা ডাল ভাঙল। চরকির মত ঘুরল টিটু। কিন্তু কিছুই চোখে পড়ল না, আর কোনও শব্দও শোনা গেল না।

পেশীতে ঢিল পড়ল টিটুর। বন্দুকের কুঁদো ঠেকাল মাটিতে, হেলান দিল। ঘুম ঘুম আসছে।

আর ঠিক তখন ঘাড়ে সুচের মত তীক্ষ্ণ ব্যথা ফুটল। কেউ ওর গলায় ধারাল নখের থাবা বসিয়েছে।

তীব্র, তীক্ষ্ণ আর্ত-চিৎকারে ভেঙে খানখান হয়ে গেল বনভূমির নিশি-নৈঃশব্দ্য। লাফিয়ে উঠল লিটু। ওর ভাইয়ের গলা না? এক হাতে বন্দুক, অপর হাতে রামদা নিয়ে চিৎকারের উৎসের দিকে ছুটল ও। কিন্তু গাঢ় অন্ধকারে কিছুই দেখা যাচ্ছে না।

এমন সময় টিটুর ঘরঘরে গলা শুনতে পেল লিটু। গোঙাচ্ছে। গোঙানি লক্ষ্য করে ছুটল ও। আরও স্পষ্ট হয়ে উঠল গোঙানি। ভাইকে দেখা যাচ্ছে না তবে ওর বেশ কাছে এসে পড়েছে লিটু বুঝতে পারছে। বন্দুকটা ফেলে দিল ও। অন্ধকারে গুলি করলে টিটুর গায়ে গুলি লাগতে পারে। দু'হাতে রামদা ধরে মাথার ওপর বনবন করে দু'পাক ঘোরাল লিটু। কিছু একটার সঙ্গে বাড়ি খেল ধারাল ফলা। রক্ত জল করা একটা চিৎকার শুনল লিটু। গা হিম হয়ে গেল ওর। টিটুর লাগেনি তো? ও তো আর গোঙাচ্ছেও না। অন্ধকারে হয়তো রামদার কোপ ভাইয়ের গায়ে লেগেছে। মারা গেছে সে। বুক ফেটে কান্না এল লিটুর। এমন সময় আবার গোঙাতে শুরু করল টিটু। স্বস্তির পরশ ঝিরঝির করে নামল লিটুর শরীরে। নাহ্, ওর ভাই মারা যায়নি।

হঠাৎ একটা শব্দ শুনতে পেল লিটু। মরা পাতার ওপর দিয়ে ছুটে যাচ্ছে কিছু একটা খচমচ শব্দ তুলে। ধেড়ে ইঁদুর-টিদুর হবে হয়তো। তবে ওটাকে দেখতে পেল না লিটু। সে আন্দাজে ভাইয়ের পাশে এসে বসল। তখন মেঘের আড়াল থেকে বেরিয়ে এল ক্ষীণকায় চাঁদ। তার অতি অল্প আলোয় টিটুর দিকে তাকিয়ে আঁতকে উঠল লিটু। টিটুর ঘাড়ে গেঁথে আছে চিমসানো একটা

কাটা হাত। কাটা কনুই থেকে রক্ত ঝরছে। হাতটার আঙুলে বড় বড় ধারাল নখ। নখগুলো খামচে ধরে আছে টিটুর কাঁধসহ ঘাড়। অন্ধকারে রামদার কোপে এ হাতটাই কেটে ফেলেছে লিটু। সময় মত এসে পড়ায় রক্ষা পেয়েছে টিটু। কাটা হাতের মায়া ত্যাগ করেই পালাতে হয়েছে দানবকে।

লিটু টিটুর ঘাড় থেকে টান মেরে ছুটিয়ে আনল কাটা হাত। নখের আঘাতে গর্ত হয়ে গেছে ঘাড়ে। রক্ত ঝরছে। ক্ষতস্থানে রুমাল বেঁধে দিল লিটু। তারপর ভাইকে নিয়ে রওনা দিল গাঁয়ে। কাটা হাতটা পড়ে রইল জঙ্গলে।

ওদের বাবা ভয়ার্ত শুকনো মুখে অপেক্ষা করছিল দোর গোড়ায়। ছোট ছেলের চিৎকার শুনতে পেয়েছে। দু'ছেলেই বেঁচে আছে দেখে আনন্দে কেঁদে ফেলল সে।

টিটুকে খাটিয়ায় শুইয়ে দিল ওরা। ডেটল আর পানি দিয়ে পরিষ্কার করল ক্ষতচিহ্ন। আর কয়েক সেকেন্ড দেরী করলেই খবর হয়ে যেত টিটুর। ওকে জ্যান্ত ফিরে পেত না লিটু। ভাইয়ের ঘাড়ে ব্যান্ডেজ করতে করতে দানবের কথা ভাবছিল লিটু। কাটা হাত নিয়ে রক্তক্ষরণে ধুঁকতে ধুঁকতে জঙ্গলেই হয়তো মরে পড়ে থাকবে দানবটা।

আহত টিটুকে নিয়ে লিটু এবং তার বাবা এত ব্যস্ত ছিল যে খেয়াল করেনি চুল্লির পাশে দাদী নেই। দাদী যে খিড়কির দরজা দিয়ে আবার রান্নাঘরে ঢুকেছেন তাও লক্ষ করেনি কেউ। দাদী কাঠের পিঁড়িতে বসে শীতল, ক্রূর চোখে দুই নাতির দিকে তাকিয়ে থাকলেন।

কেউ শুনল না তাঁর অসংখ্য ভাঁজ পড়া মুখ থেকে হিসহিস শব্দ বেরিয়ে আসছে। এবং কেউ দেখল না কালো চাদরের নীচে তিনি রক্তাক্ত একটি মাংসপিণ্ড লুকিয়ে রেখেছেন।

## ছায়া মানব

'আপনার কাছে এসেছি আমার গল্পটা বলার জন্য,' ড. হার্পারের কাউচে শুয়ে থাকা লোকটি বলল। তার নাম রহমান ফয়সল, কানেক্টিকাটের ওয়াটারবারির বাসিন্দা। নার্স ভিকার্স-এর কাছ থেকে পাওয়া তথ্য অনুযায়ী এ লোক বাংলাদেশ থেকে আমেরিকায় আসে পড়াশোনা করতে। রিটা নামের একটি আমেরিকান মেয়ে তার প্রেমে পড়ে এবং বিয়ে করে। বর্তমানে সে নিউ ইয়র্কের একটি ইন্ডাস্ট্রিয়াল ফার্মে কাজ করছে। ডিভোর্সড। সে তিন সন্তানের জনক। সবাই মারা গেছে।

'আমি প্রিস্টের কাছে যাইনি খ্রিস্টান নই বলে। আইনজীবীর কাছে যাব না এটা উকিলদের সঙ্গে কথা বলার কোন বিষয় নয় বলে। আমি যা করেছি তা হলো আমার সন্তানদেরকে হত্যা করেছি। একেকবারে একেকজন। একে একে সবাইকে।'

ড. হার্পার টেপ রেকর্ডারের সুইচ অন করলেন।

ফয়সল কাউচে গজ লাঠির মত সোজা হয়ে শুয়ে আছে। কাউচের শেষ মাথায় গিয়ে ঠেকেছে পা জোড়া। মরা মানুষের মত, বুকের উপর ভাঁজ হয়ে পড়ে আছে হাত জোড়া। সাদা ছাদের দিকে চোখ, যেন ওখানে সিনেমা দেখাচ্ছে।

'আপনি কি সত্যি ওদেরকে খুন করেছেন নাকি–'

'না,' অধৈর্য ভঙ্গিতে হাত নাড়ল লোকটি। 'তবে ওদের মৃত্যুর

জন্য আমিই দায়ী। অয়ন মারা গেছে ১৯৮৭ সালে, শার্ল ১৯৯১-এ। আর শিহাব এ বছর। আমি ঘটনাটা বলতে চাই।'

ড. হার্পার কোনও মন্তব্য করলেন না। রহমান ফয়সলকে তার বুড়ো ও বিপর্যস্ত লাগছে। ফয়সলের চুল পাতলা হয়ে আসছে, গায়ের রঙ ফ্যাকাসে। চোখ ফোলা। অতিরিক্ত মদ্যপানের কারণ।

'ওরা খুন হয়েছে, বুঝলেন? তবে কেউ বিশ্বাস করতে চায় না কথাটা। বিশ্বাস করলে ঘটনা এরকম ঘটত না।'

'কিন্তু কেন?'

'কারণ...'

থেমে গেল ফয়সল, কনুইতে ভর দিয়ে উঁচু হলো, দৃষ্টি চলে গেছে ঘরের কোনায়। 'ওটা কী?' খ্যাক করে উঠল সে। সরু হয়ে এসেছে চোখ।

'কী?'

'ওই দরজাটা।'

'ওটা ক্লজিট,' বললেন ড. হার্পার। 'ওখানে আমার কোট আর জুতো রাখি।'

'খুলুন ওটা। দেখব আমি।'

নিঃশব্দে উঠে দাঁড়ালেন হার্পার, ঘরের কিনারে হেঁটে গেলেন, খুললেন ক্লজিট। ভিতরে চার-পাঁচটা হ্যাঙ্গারের একটিতে ঝুলছে একটি বর্ষাতি। তার নীচে একজোড়া চকচকে গ্যালোশ। ওর মধ্যে একটিতে যত্নের সাথে ভাঁজ করে রাখা নিউ ইয়র্ক টাইমস।

'ঠিক আছে?' বললেন ড. হার্পার।

'ঠিক আছে।' আবার চিৎ হয়ে শুয়ে পড়ল ফয়সল।

চেয়ারে ফিরে এসে বললেন হার্পার, 'বলছিলেন আপনার তিন সন্তানের হত্যাকাণ্ডের বিষয়টি প্রমাণিত হলে আপনি ঝামেলা মুক্ত হবেন। সেটা কী রকম?'

'আমি জেলে যেতে চাই,' সাথে সাথে জবাব এল। 'সারা জীবনের জন্য।' হাসল ফয়সল। অর্থহীন হাসি।

'আপনার বাচ্চারা খুন হলো কীভাবে?'

'আমার কথা হয়তো বিশ্বাস হবে না আপনার। তবে তাতে কিছু এসে যায় না।'

'আচ্ছা, বলুন।' হার্পার তাঁর পাইপ বের করলেন।

রিটাকে আমি বিয়ে করি ১৯৮৫ সালে–তখন আমার বয়স চব্বিশ, রিটা আঠারো। ও প্রেগন্যান্ট ছিল। তারপর অয়নের জন্ম হলো। ঠোঁট বেঁকে গেল হাসির ভঙ্গিতে, তবে প্রাণশূন্য হাসি। 'কলেজ ছাড়তে হলো আমাকে, একটা চাকরি নিলাম। তবে এ জন্য কিছু মনে করিনি আমি। ওদের দু'জনকেই ভালবাসতাম আমি। দু'জনেই খুব সুখী ছিলাম।'

'অয়নের জন্মের কিছুদিন পরে আবার গর্ভবতী হয়ে পড়ল রিটা। ১৯৮৯'র ডিসেম্বরে জন্ম হলো শার্লের। শিহাব এল ১৯৯২'র গরমে। ততদিনে মারা গেছে অয়ন। শিহাবের জন্মটা ছিল একটা অ্যাক্সিডেন্ট। রিটা তাই বলেছে আমাকে। বলেছে মাঝে মাঝে জন্ম নিয়ন্ত্রণ পদ্ধতি ঠিকভাবে কাজ করে না। তবে আমার মনে হয় না ওটা হুট করে হয়ে গেছে। সন্তান পুরুষ মানুষকেও বেঁধে ফেলে। আর মহিলাদেরকে তো আরও। কথাটা সত্যি কিনা?'

হার্পার গলা দিয়ে ঘোঁত জাতীয় শব্দ করলেন।

'যা হোক, এতে কিছু এসে যায় না। আমি ওকে ভালই বাসতাম,' কথাটা এমন সুরে বলল সে যেন বাচ্চাকে ভালবাসত বউ'র উপর বিদ্বেষ থেকে।

'বাচ্চাগুলোকে খুন করেছে কে?' জিজ্ঞেস করলেন হার্পার।

'ছায়া-মানব' চট করে জবাব দিল রহমান ফয়সল। 'ছায়া-

মানব সবাইকে হত্যা করেছে। ক্লজিট থেকে বেরিয়ে এসে একে একে খুন করেছে প্রত্যেককে।' মুখ ঘুরিয়ে তাকাল সে, হাসল। 'আপনি হয়তো আমাকে পাগল ঠাওরাচ্ছেন। আপনার চেহারা দেখেই তা বোঝা যায়। তবে আমি পরোয়া করি না। আমি গল্পটা শেষ করে চলে যাব।'

'বলুন, শুনছি।' বললেন হার্পার।

অয়নের বয়স তখন দুই আর শার্লি একেবারে দুধের শিশু, ওই সময় ঘটনার শুরু। রিটা ওকে ঘুমাতে নিয়ে গেছে, সাথে সাথে কাঁদতে শুরু করল অয়ন। আমাদের দুই বেডরুমের বাসা। শার্লি আমাদের ঘরে, দোলনায় ঘুমায়। ভেবেছি খিদে পেয়েছে বলে কাঁদছে অয়ন। কিন্তু রিটা বলল ওর খিদে পায়নি, এমনি চিল্লাচ্ছে। কাঁদতে কাঁদতে এক সময় থেমেও যাবে। বাচ্চাদের বেশি লাই দিতে নেই। মাথায় চড়ে বসে।

'কিন্তু অয়নের কান্না থামছিল না। আমি ওকে নিজে বিছানায় শুইয়ে দিতে লাগলাম। এবারে ও কান্নাকাটি না থামালে দেব কষে থাপ্পড়। রিটা বলল অয়ন নাকি বারবার 'আলো' বলে ফোঁপাচ্ছিল এতটুকু বাচ্চা 'আলো! আলো!' বলে চিল্লাবে কেন বুঝতে পারি না আমি। মায়েরাই শুধু বুঝতে পারে।

'রিটা মিকিমাউস টাইপের রাতের বাতির ব্যবস্থা করতে চাইল দেয়ালে এ ধরনের বাতি লাগানো হয়। আমি রাজি হলাম না। বাচ্চারা ছোট বেলায় অন্ধকারের ভয় জয় করতে না পারলে বড় হওয়ার পরেও মনের মধ্যে আতঙ্কটা গেঁথেই থাকবে।

'গ্রীষ্মে, শার্লের জন্মের পরে মারা গেল অয়ন। সে রাতে ওকে ঘুম পাড়াতে গেছি, কান্না জুড়ে দিল বাচ্চাটা। ও কী বলেছিল মনে আছে আমার। ক্লজিটের দিকে হাত বাড়িয়ে বলছিল, 'ছায়া-মানব। বাবা, ছায়া-মানব।'

'বাতি নিভিয়ে নিজেদের ঘরে চলে এলাম। রিটাকে জিজ্ঞেস করলাম ও এই ধরনের শব্দ একটা বাচ্চাকে কেন শেখাল। ইচ্ছে করছিল চড় বসিয়ে দিই। কিন্তু সংযত করলাম নিজেকে। রিটা বলল অয়নকে সে ছায়া-মানব-টানব ধরনের কোন শব্দ শেখায়নি। ওকে আমি মিথ্যুক বলে গালাগাল দিলাম।

'গরমের ওই সময়টা খুব খারাপ কেটেছে আমার। চাকরি বলতে পেয়েছি একটা গুদামে পেপসি কোলার ট্রাক খালাস করা। প্রচণ্ড শারীরিক পরিশ্রমের কাজ। সারাদিনই ক্লান্ত থাকতাম। আর শার্ল প্রতিরাতে উঠে কান্নাকাটি শুরু করে দিত। রিটা বাচ্চাটাকে শান্ত করার জন্য নাকি সুরে কথা বলত। ইচ্ছে করত দুটোকেই জানালা দিয়ে ছুঁড়ে ফেলে দিই। ঈশ্বর, বাচ্চারা মাঝে মাঝে এমনভাবে পাগল করে তোলে। ইচ্ছে করে খুন করে ফেলি।

'একদিন রাত তিনটের সময় বাচ্চার কান্নায় ঘুম ভেঙে গেল আমার। আমি আধা ঘুম আধা জাগরণের মাঝে বাথরুমে গেলাম। রিটা বলল অয়নকে একটু দেখে আসতে। ওকে কাজটা করতে বললাম আমি, ফিরে গেলাম বিছানায়। প্রায় ঘুমিয়ে পড়েছি, এমন সময় চিৎকার শুরু করল রিটা।

'উঠে পড়লাম বিছানা ছেড়ে। ঢুকলাম অয়নের ঘরে। চিৎ হয়ে পড়ে আছে বাচ্চাটা। মৃত। মুখটা ময়দার মতো সাদা, সারা গা রক্তে মাখামাখি। চোখ জোড়া খোলা। বিস্ফারিত, চকচকে। পরনে ডায়াপার আর রাবারের প্যান্ট। ক'দিন ধরে বিছানা ভেজাচ্ছিল অয়ন। ওহ্, বাচ্চাটাকে ভালবাসতাম আমি।'

ফয়সল মাথা নাড়ল ধীরে ধীরে। মুখে ফুটল রাবারের মত ভীত হাসি। 'প্রচণ্ড চিৎকার করছিল রিটা। অয়নকে কোলে তুলে নিয়ে দোলাতে চাইছিল। বাধা দিলাম আমি। পুলিশ কোন এভিডেন্সে হাত দেওয়া পছন্দ করবে না। আমি জানি তা—

'আপনি কি তখন জানতেন ওটা ছায়া-মানবের কাজ?' শান্ত গলায় জিজ্ঞেস করলেন ড. হার্পার।

'না। তখন জানতাম না। তবে একটা জিনিস চোখে পড়েছিল আমার। তখন ব্যাপারটা আমার কাছে কোন অর্থ বহন না করলেও ঘটনাটা মনে ছিল।'

'কী সেটা?'

'ক্লজিটের দরজা ছিল খোলা। সামান্য। কিন্তু দরজা বন্ধ করে রেখেছিলাম আমি। ড্রাই-ক্লিনিং ব্যাগ ছিল ভিতরে।'

'তারপর কী হলো?'

শ্রাগ করল ফয়সল। 'ওকে কবর দিলাম।' বিষাদ নিয়ে তাকিয়ে থাকল নিজের হাতের দিকে। এ হাত ছোট ছোট তিনটে কফিনে মাটি ছুঁড়ে দিয়েছে।

'তদন্ত হয়নি?'

'অবশ্যই,' বিদ্রূপ ফয়সলের চোখে। 'স্টেথিস্কোপ গলায় এক গর্দভ এসেছিল তার সাঙ্গপাঙ্গদের নিয়ে। যাক, আমরা অয়নকে কবর দেয়ার মাসখানেক বাদে ওর ঘরে শার্লকে শুতে দিলাম। রিটা রাজি ছিল না মোটেই। কিন্তু আমার মতামতই শেষ কথা। বছরখানেক কোন সমস্যা হলো না। তারপর একরাতে আমি শার্লকে দোলনায় নিয়ে যাচ্ছি, চেঁচিয়ে উঠল সে, 'ছায়া-মানব, ছায়া-মানব!'

'চমকে উঠলাম ভীষণ। অয়নের মত বলছিল ও। মনে পড়ল ওর লাশ দেখার সময় ক্লজিট ডোর সামান্য ফাঁকা ছিল। শার্লকে সে রাতে নিজেদের ঘরে নিয়ে আসতে চাইলাম

'নিয়ে গিয়েছিলেন?'

'না,' চেহারা বিকৃত দেখাল ফয়সলের। 'তা হলে তো রিটার কাছে স্বীকার করতে হত আমি ভুল করেছি। আমাকে কঠোর

থাকতে হয়েছে। রিটা তো একটা জেলিমাছের মত...বিয়ের আগে কতবার কত সহজে আমার সঙ্গে ও বিছানায় গেছে।'

হার্পার বললেন, 'কথাটা এভাবেও বলা যায়, আপনিও কতবার কত সহজে ওর সঙ্গে বিছানায় গেছেন।'

ধীরে ধীরে মাথা ঘোরাল ফয়সল। কটমট করে তাকাল হার্পারের দিকে।

'নিজেকে খুব পণ্ডিত ভাবছেন?'

'অবশ্যই না,' বললেন ডাক্তার।

'তা হলে আমাকে নিজের মত করে কথা বলতে দিন।' ধমক দিল ফয়সল। 'আমি এখানে এসেছি গল্পটা বলে বুক হালকা করার জন্য। আপনি মনে মনে চাইলেও আমার সেক্স লাইফ নিয়ে কোন কথা বলব না। রিটা আর আমার যৌন জীবন খুব সাধারণ, এর মধ্যে কোন নোংরামি নেই। আমি জানি কেউ কেউ এ নিয়ে কথা বলতে খুব পছন্দ করে। কিন্তু আমি তাদের মত নই

'আচ্ছা,' বললেন হার্পার।

'আচ্ছা,' অস্বস্তি নিয়ে কথাটার প্রতিধ্বনি তুলল ফয়সল ভাবনার সুতোটা ছিঁড়ে গেছে। ক্লজিট ডোরের দিকে ঘুরে গেল অস্থির চোখ ওটা বন্ধ।

'দরজাটা খুলে দেব?' জিজ্ঞেস করলেন হার্পার।

'না,' দ্রুত বলল ফয়সল। হাসল নার্ভাস ভঙ্গিতে। 'আপনার ক্লজিট দেখে আমি কী করব?

'ছায়া-মানব ওকেও ধরল,' বলল ফয়সল। কপালে হাত ঘষল যেন স্মৃতিচারণের চেষ্টা করছে। 'মাসখানেক পরে। কিন্তু তার আগে একটা ঘটনা ঘটল। একরাতে শার্লের ঘর থেকে একটা শব্দ শুনতে পেলাম-আমি। চিৎকার করছে মেয়েটা। চট করে খুলে ফেললাম দরজা–হলঘরের বাতি জ্বালানোই ছিল–আর...বাচ্চাটা

দোলনায় উঠে বসে কাঁদছিল এবং...কিছু একটা নড়াচড়া করছিল।' ক্লজিটের পাশে, ছায়ায়। গড়াচ্ছিল।'

'ক্লজিটের দরজা কি খোলা ছিল?'

'সামান্য।' ঠোঁট চাটল ফয়সল। 'ছায়া-মানব বলে চিৎকার করছিল শার্ল। থাবা বা এ জাতীয় কিছু একটা শব্দ উচ্চারণ করছিল ঠিক বুঝিনি আমি। তবে পরে মনে হয়েছে ওটা "থাবা"ই বলেছিল মেয়েটা। লম্বা থাবা।' গলা বসে গেল ফয়সলের, ফিসফিসে শোনাল।

'ক্লজিটে চোখ বুলিয়েছিলেন?'

'হ্যাঁ।' বুকের উপর শক্তভাবে মুঠি ভাঁজ করে রেখেছে ফয়সল। সাদা হয়ে আছে আঙুলের গাঁট।

'কিছু কি ছিল ওখানে? আপনি কী দেখেছেন–'

'আমি কিছুই দেখিনি!' হঠাৎ চেঁচিয়ে উঠল ফয়সল। ছিপি খোলা বোতলের মত আত্মার তল থেকে হড়হড়িয়ে বেরিয়ে এল কথাগুলো, 'ওকে মৃত অবস্থায় দেখেছি আমি। সমস্ত শরীর কালো হয়ে গিয়েছিল মেয়েটার। জিভ উল্টে ঢুকে গিয়েছিল গলার ভিতরে। ওর চোখ যেন স্টাফ করা প্রাণীর মত, চকচকে, বীভৎস, জ্যান্ত মার্বেলের মত। যেন আমাকে উদ্দেশ্য করে বলছিল, 'ড্যাডি তোমার জন্য ও আমাকে মেরেছে। তুমি আমাকে খুন করেছ, বাবা, তোমার কারণে আমি মারা গেছি... গলার স্বর বুজে এল ফয়সলের। বড়সড় এক ফোঁটা অশ্রু চোখ থেকে ঝরল, নামল গাল বেয়ে।

'হার্ট ফোর্ড রিসিভিং-এ শার্লের অটোপসি করা হলো। ওরা বলল, মস্তিষ্কে খিঁচুনি হয়েছিল বাচ্চাটার। খিঁচুনির কারণে জিভ ঢুকে যায় গলায়। একা বাড়ি ফিরলাম আমি। রিটাকে বড়ি খাইয়ে ঘুম পাড়িয়ে রাখা হলো। কিছুই চিনতে পারছিল না ও তাই

একাই ফিরতে হলো বাড়ি। স্রেফ মস্তিষ্কের খিঁচুনির কারণে আমার মেয়েটা মরে গেছে বিশ্বাস করতে পারছিলাম না। ভয় পেলেও বাচ্চারা খিঁচুনির শিকার হতে পারে। আমি ফিরে এলাম বাড়িতে যেখানে ওটা ছিল।'

ফিসফিস করল সে। 'কাউচে ঘুমালাম আমি। বাতি জ্বালিয়ে রেখে।'

'কিছু ঘটেছিল কি?'

'স্বপ্ন দেখেছিলাম,' বলল ফয়সল। 'দেখলাম একটা অন্ধকার ঘর, ঘরে কিছু একটা আছে...ক্লজিটের ভিতরে, আমি ঠিক দেখতে পাচ্ছিলাম না। ওটা শব্দ করছিল...হিসহিসে একটা আওয়াজ। কমিক বই টেলস ফ্রম দা ক্রিপ্ট-এর কথা মনে পড়ে গেল আমার। গ্রাহাম ইঙ্গলস নামে এক লোক ছিল। সে ভয়ঙ্কর সব ছবি আঁকত। একটা গল্পে আছে এক মহিলা তার স্বামীর পায়ে পাথর বেঁধে তাকে ডুবিয়ে মারে। লোকটা ফিরে আসে। তার একটা চোখ মাছে খেয়ে ফেলেছিল, মাথা ভর্তি সবুজ শ্যাওলা। সে তার স্ত্রীকে খুন করে। আমি মাঝরাতে দুঃস্বপ্নটা দেখে জেগে উঠি, মনে হচ্ছিল পিশাচটা আমার উপর ঝুঁকে আছে। থাবা বাগিয়ে....লম্বা থাবা...'

ডেস্কে আটকানো ডিজিটাল ঘড়িটির দিকে তাকালেন ড. হার্পার। প্রায় আধঘণ্টা ধরে কথা বলছে রহমান ফয়সল। তিনি জিজ্ঞেস করলেন, 'আপনার স্ত্রী বাড়ি ফেরার পরে আপনার প্রতি তাঁর আচরণ কীরকম ছিল?'

'সে আমাকে তখনও ভালবাসত,' গর্বের গলায় জবাব দিল ফয়সল। 'আমি ওকে যা বলতাম তা-ই করত। স্ত্রীরা তো তা-ই করবে, তাই না? স্বামীর কথা মত চলবে। আমেরিকান মেয়েরা বাঙালি স্বামীদের ওপর কর্তৃত্ব দেখায়। কিন্তু রিটাকে আমি সে

সুযোগ কখনোই দেইনি। যাক, যা বলছিলাম–রিটা প্রথম চার পাঁচ মাস খুবই মনমরা হয়ে ছিল। হাসত না, টিভি দেখত না জানতাম শোকটা সামলে উঠতে পারবে ও।

'আরেকটি সান্তান চাইছিল রিটা।' অন্ধকার মুখে যোগ করল সে। 'আমি মত দেইনি। বলেছি এখনই আবার সন্তান নেয়ার দরকার নেই। বলেছি আমরা অন্তত কিছুদ্দিন জীবনটাকে উপভোগ করে নেব। যেটা আগে সম্ভব হয়নি। আমাদের বিয়ের পরপরই জন্ম হয় অয়নের। ওকে নিয়েই ব্যস্ত থাকতে হয়েছে রিটাকে। অন্য কোনদিকে তাকানোর সময় পায়নি। আমি জন্ম নিয়ন্ত্রণ পদ্ধতি ব্যবহার করার পরামর্শ দিলাম ওকে। রিটার ডাক্তার ওকে আই ইউ ডি দিলেন। কিন্তু তাতে কাজ হয়নি। পরের বছর আবার গর্ভবতী হয়ে পড়ল রিটা।'

'কোন জন্মনিয়ন্ত্রণ পদ্ধতি নিখুঁত নয়,' বললেন হার্পার। 'বড়ি আটানব্বই ভাগ নিশ্চয়তা দিতে পারে। আই ইউডিও পারফেক্ট নয়। তো তারপর কী হলো?'

'শার্ল যে বছর মারা গেল ওই বছরেই শেষের দিকে আবার মা হলো রিটা। এবার ছেলে। আমি তার নাম রাখলাম শিহাব ফয়সল। আমার মতই চেহারা পেয়েছিল বাচ্চাটা। অয়ন দেখতে ছিল তার মায়ের মত। শার্লের সঙ্গে কারও মিল ছিল না। তবে শিহাব ছিল হুবহু আমার মত দেখতে।

'কাজ থেকে ফিরে আসার পরে ওর সঙ্গে খেলা করতাম আমি। আমার আঙুল মুঠিতে চেপে ধরে হাসত ও আর গলা দিয়ে গকগক শব্দ করত। নয় হপ্তা বয়সী বাচ্চা তার বুড়ো বাপের দিকে তাকিয়ে হাসছে। ভাবা যায়?'

'তবে বুঝতে পারছিলাম বাচ্চাটাকে আমি অসম্ভব ভালবাসি। আমি তখন একটা ভাল চাকরি পেয়েছি, ক্লুয়েট অ্যান্ড সন্সের জন্য

ড্রিলিং-এর জিনিসপত্র বিক্রি করার কাজ। বেশ ভালই করছিলাম আমি। আমরা চলে আসি ওয়াটারবারিতে। চমৎকার কেটে যাচ্ছিল দিন। কিন্তু তারপর খারাপ সময় শুরু হয়ে গেল।

'গত বছর থেকে শুরু হলো দুর্দিন। ওই বাড়ির মধ্যে কীরকম যেন একটা পরিবর্তন ঘটছে টের পাচ্ছিলাম। হলঘরে জুতা রাখতাম ক্লজিট খুলতে ভয় লাগত বলে। ভাবতাম ওটা ওর মধ্যে ঘাপটি মেরে আছে। দরজা খোলা মাত্র হামলে পড়বে আমার ওপর। মনে হতো হিসহিসে একটা শব্দ শুনতে পেয়েছি আমি। যেন ভিতরে সবুজ, কালো এবং ভেজা কিছু একটা লুকিয়ে আছে।

'রিটা জিজ্ঞেস করছিল আমার কাজের চাপ খুব বেশি বেড়ে গেছে কিনা। ওকে ধমকে উঠলাম, আগের মত। ওদেরকে বাড়িতে একা রেখে যেতে ভয় লাগত আমার। তবে বাইরে গেলে স্বস্তিও পেতাম। অবশ্য সেইসঙ্গে এমনও ভাবতাম আমরা নতুন বাড়িতে চলে আসার পরে ওটা হয়তো আমাদের খোঁজ পায়নি। রাতের বেলায় রাস্তার আর ড্রেনের পাইপে খুঁজেছে। আমাদের গন্ধ শোঁকার চেষ্টা করছে। কিন্তু একবছর পরে আমাদের সন্ধান পেয়ে আবার ফিরে এসেছে ওটা। ওটা আমাকে আর শিহাবকে চায়। কোনকিছু নিয়ে খুব বেশি চিন্তা করলে অবাস্তব জিনিসেরও বাস্তবে রূপান্তর ঘটে।'

'আপনি কিন্তু ভিন্ন প্রসঙ্গে চলে যাচ্ছেন, মিস্টার ফয়সল।'

অনেকক্ষণ নীরব হয়ে থাকল ফয়সল। তারপর শুরু করল, 'শিহাব ফেব্রুয়ারিতে মারা গেল। রিটা তখন বাসায় ছিল না। ওর বাবার ফোন পেয়ে নিজের বাড়ি চলে যায়। ওর মা গাড়ি চাপা পড়েছিলেন। মারা যাননি। তবে টানা দুই মাস হাসপাতালে থাকতে হয়েছে তাঁকে। এই দুই মাস তার মা'র সঙ্গে ছিল রিটা। শিহাবকে দেখা শোনার জন্য এক মহিলাকে রেখে দিয়েছিলাম।

মহিলা খুব যত্ন নিত শিহাবের। আমরা রাতের বেলা ক্লজিটের দরজা বন্ধ রাখতাম। সকালে উঠে দেখতাম খোলা।'

জিভ দিয়ে ঠোঁট চাটল ফয়সল। 'শিহাবকে নিয়ে আমি ঘুমাতাম। শার্ল আর অয়নের মৃত্যুর পরে খুব ভয় পেয়ে গিয়েছিলাম। তাই শিহাবকে কাছ ছাড়া করতে চাইনি।'

'কিন্তু করেছিলেন তো?' জিজ্ঞেস করলেন ড. হার্পার।

'হুঁ,' বলল ফয়সল। ম্লান হাসি ফুটল মুখে। 'করেছিলাম।'

আবার নেমে এল নীরবতা। তারপর হঠাৎ বিস্ফোরিত হলো ফয়সল, 'হ্যাঁ, করেছিলাম, বাধ্য হয়েছিলাম কাজটা করতে। একরাতে বাড়ির সবগুলো দরজা খুলে যায়। একদিন সকালে ঘুম থেকে উঠে দেখি হলঘরে কোট ক্লজিট থেকে সদর দরজা পর্যন্ত নোংরা মাটিতে সয়লাব। ওটা কি বাইরে যাচ্ছে? আবার ভিতরে আসছে? জানি না। আর শব্দ হত...

মাথার চুল হাত দিয়ে চেপে ধরল ফয়সল। 'রাত তিনটায় ঘুম ভেঙে গেলে অন্ধকারে তাকিয়ে প্রথমে হয়তো আপনার মনে হবে ঘড়ির শব্দে ঘুম ভেঙে গেছে। কিন্তু ঘড়ির শব্দ নয় ওটা। কিছু একটা পা টেনে টেনে চলার শব্দ। অথবা খসখসে আওয়াজ, যেন সিঁড়িতে নখ দিয়ে কেউ আঁচড় কাটছে। এ শব্দ আপনার আত্মা উড়িয়ে দেবে।' কাঁপছে ফয়সল।

'শব্দ আর সহ্য হচ্ছিল না আমার। তাই শিহাবকে অন্যঘরে রেখে এলাম। জানতাম ওটা শিহাবের জন্য আসছে কারণ শিহাব দুর্বল। প্রথম দিনই মাঝরাতে বিকট চিৎকার করে উঠল ও। আমি ওর ঘরে গিয়ে দেখলাম বিছানার উপর উঠে চিৎকার করছে শিহাব, 'বাবা, ছায়া-মানব, বাবা, ছায়া-মানব...আমাকে নিয়ে যাও... আমাকে নিয়ে যাও।' ফয়সলের কণ্ঠ বাচ্চাদের মত উচ্চকিত হয়ে উঠল চোখ বিস্ফারিত, যেন পুরো মুখটাকে দখল করেছে চোখ

জোড়া। কাউচের একেবারে কিনারে গিয়ে সেঁধিয়েছে সে।

'কিন্তু আমি ওকে নিয়ে আসতে পারিনি,' গলার কম্পন এখনও যায়নি ফয়সলের। 'এক ঘণ্টা পরে আবার চিৎকার। ভয়ঙ্কর চিৎকার। আমি এক দৌড়ে ছুটে গেলাম ওর কাছে। এমনকী বাতি পুর্যন্ত জ্বালানোর সময় পাইনি। গিয়ে দেখি...ওহ, মাই গড, ওটা ওকে ধরেছে। ধরে প্রবলভাবে ঝাঁকাচ্ছে। আমি পরিষ্কার শুনতে পেলাম মট করে একটা শব্দ। ঘাড় ভেঙে গেল শিহাবের।'

'তারপর কী হলো?'

'আমি ছুটে পালিয়ে এলাম ওখান থেকে।' ঠাণ্ডা আর মরা শোনাল ফয়সলের কণ্ঠ। 'কাপুরুষের মত দৌড়ে পালালাম। একটা দোকানে ঢুকে ছয় কাপ কফি খেলাম। তারপর বাড়ি ফিরলাম। ততক্ষণে সকাল হয়ে গেছে। দোতলায় ওঠার আগে ফোন করলাম পুলিশে। শিহাব মেঝেতে পড়ে ছিল, চোখ খোলা। আমার দিকে যেন কটমট করে তাকিয়ে ছিল। যেন অভিশাপ দিচ্ছে। ওর এক কানে রক্ত। মাত্র এক ফোঁটা। ক্লজিটের দরজা খোলা—সামান্য ফাঁক করা।'

থামল ফয়সল। হার্পার তাকালেন ঘড়ির দিকে। পঞ্চাশ মিনিট পার হয়েছে।

'নার্সের সঙ্গে একটা অ্যাপয়েন্টমেন্ট করুন,' বললেন তিনি। 'মঙ্গল এবং বৃহস্পতিবার। ঠিক আছে?'

'আমি শুধু আমার গল্পটা বলতে এসেছিলাম,' বলল ফয়সল। 'আমার বুকটা হালকা করার জন্যে। আমি পুলিশের কাছে মিথ্যা বলেছি, বলেছি বাচ্চাটা হয়তো দোলনা থেকে নামতে গিয়ে ঘাড় ভেঙেছে। ওরা আমার কথা বিশ্বাস করেছে করারই কথা। অমনই মনে হয়েছিল কিন্তু রিটা জানত। রিটা অবশেষে... জানতে পারে...

ডান হাত দিয়ে চোখ ঢাকল সে, কাঁদতে শুরু করল।

'মিস্টার ফয়সল, এ নিয়ে আরও কথা বলা দরকার,' বললেন ড. হার্পার। 'আমরা হয়তো আপনাকে অপরাধবোধ থেকে কিছুটা মুক্তি দিতে পারব। তবে আগে এ ব্যাপারটা আপনার মন থেকে ঝেড়ে ফেলতে হবে।'

'আমার কথা আপনার বিশ্বাস হয়নি?' আর্তনাদ করে উঠল ফয়সল। চোখের উপর থেকে হাত নামাল। লাল টকটকে চোখ।

'এখনও নয়,' শান্ত গলায় বললেন ড. হার্পার। 'মঙ্গল এবং বৃহস্পতিবার, ঠিক আছে? নার্সের সঙ্গে একটা অ্যাপয়েন্টমেন্ট করে নিন। হ্যাভ আ গুড ডে।'

ফ্যাকাসে হাসল ফয়সল, অফিস থেকে দ্রুত পায়ে বেরিয়ে এল, পিছন ফিরে তাকাল না একবারও।

নার্সের ঘরে কেউ নেই। ডেস্কে একটা সাইনবোর্ড খাড়া করা: আসছি এখুনি।

ফয়সল হার্পারের অফিসে ফিরে এল। 'ডাক্তার, আপনার নার্স—

ঘরে কেউ নেই।

তবে ক্লজিটের দরজা খোলা। সামান্য ফাঁক করা

'বেশ,' ক্লজিট থেকে ভেসে এল একটা কণ্ঠ। 'বেশ।' যেন আগাছা মুখে পুরে কেউ বিকৃত সুরে শব্দ দুটো উচ্চারণ করেছে। জায়গায় পাথর হয়ে দাঁড়িয়ে থাকল ফয়সল, ক্লজিট ডোরটাকে পুরোপুরি খুলে যেতে দেখে। টের পেল উরু বেয়ে গরম, তরল একটা পদার্থ পড়ছে।

'বেশ,' ক্লজিট থেকে নেমে এল ছায়া-মানব।

তার পচা, কোদালের মত নখঅলা একটা হাতে ধরে রেখেছে ড. হার্পারের মুখোশ।

# প্রত্যাবর্তন

লন্ডনে মিসেস ড্রোভারের আজ শেষ দিন। তাই অবরুদ্ধ বাড়িটিতে এসেছেন নিজের প্রয়োজনীয় কিছু জিনিসপত্র নিয়ে যেতে। কিছু জিনিস তাঁর নিজের, কিছু পরিবারের। পরিবারের অন্যান্য সদস্যরা এখন গ্রামের বাড়িতে।

আগস্টের শেষাশেষি। সারা দিন আজ থেমে থেমে বৃষ্টি হয়েছে। বিকেলের হলুদ আলোতে পেভমেন্টের পাশের গাছের পাতা ঝলমল করছে। আকাশের এক কোণে জমতে শুরু করেছে কালো মেঘ, সম্ভবত আবারও বৃষ্টি নামবে।

সে রাস্তা ধরে বাড়িতে ঢুকেছেন মিসেস ড্রোভার, একসময় এখানে নিত্য পদচারণা ছিল তাঁর। বহু বছর পর আবার এসেছেন পরিত্যক্ত বাড়িটিতে। তবে পরিত্যক্ত বলতে একজন পার্ট টাইম কেয়ারটেকার বাড়িটির দেখা শোনা করে। সে আজ বাসায় নেই। দরজা ভেজানো ছিল, খুলতেই বোঁদা গন্ধ নিয়ে হাওয়া ধাক্কা দিয়েছে মিসেস ড্রোভারকে। বড় জানালাটি খুলে দিলেন আলো বাতাসের জন্য।

বাড়ির সবকিছু আগের মতই আছে। সাদা মার্বেল পাথরের ম্যান্টল পিস, লেখার টেবিলের ওপর সেই ফ্লাওয়ার ভাসটা আগের মতই আছে; ওয়াল-পেপারের দাগগুলো এখনও অম্লান। তেমন ধুলোটুলো পড়েনি কোনটিতেই। ভেন্টিলেশন বলতে সেই

চিমনিটা আগের মতই আছে। ড্রইংরুমটাকে ঠাণ্ডা উনুনের মত মনে হলো মিসেস ড্রোভারের। টেবিলের ওপর পার্সেলগুলো রাখলেন তিনি, পা বাড়ালেন সিঁড়ির দিকে; তাঁর প্রয়োজনীয় জিনিসপত্র বেডরুমের সিন্দুকে।

পার্টটাইম কেয়ারটেকার গেছে ছুটিতে, আজও ফেরেনি। তবে লোকটা যে তাঁর বাড়ির যত্ন টত্ন তেমন নেয় না দেখেই বোঝা যায়। দেয়ালের কয়েক জায়গায় ফাটল, সর্বশেষ বোমা বর্ষণের চিহ্ন।

হলঘরে এক ফালি আলো এসে পড়েছে। ওদিক দিয়ে যাবার সময় থমকে দাঁড়িয়ে পড়লেন মিসেস ড্রোভার। অবাক হয়ে তাকিয়ে রইলেন টেবিলের দিকে। একটা চিঠি। খামের ওপর তাঁর নাম লেখা।

মিসেস ড্রোভার প্রথমেই ভাবলেন কেয়ারটেকার লোকটা হয়তো এসেছিল, চিঠিটি রেখে গেছে। অবশ্য কেয়ারটেকার জানে না যে তিনি লন্ডনে আসবেন। সে চিঠিটি তাঁর নামে পোস্ট করতে পারত। তা না করে গাফিলতির চূড়ান্ত প্রমাণ হিসেবে ধুলোর মধ্যে চিঠিটি ফেলে রেখেছে। চরম বিরক্ত হলেন মিসেস ড্রোভার। খামটি তুলে নিলেন। খামের ওপর কোন ডাক টিকেট নেই। ওটা নিয়ে সোজা দোতলায় চলে এলেন তিনি, বেডরুমে। ঘরটা বাগানের দিকে মুখ ফেরানো। সূর্য অস্ত গেছে। আকাশে মেঘের ঘনঘটা বেড়ে গেছে আরও, রীতিমত অন্ধকার হয়ে আসছে। আলো জ্বাললেন মিসেস ড্রোভার। তারপর খামের মুখ ছিঁড়ে বের করলেন চিরকুট। তাঁকে উদ্দেশ্য করেই লেখা। তিনি পড়তে শুরু করলেন:

*প্রিয় ক্যাথেলিন,*

*তুমি নিশ্চয়ই জান আজ আমাদের অ্যানিভার্সারী ডে।*

*বছরগুলো পেরিয়ে গেছে কখনও দ্রুত, কখনও মন্থর গতিতে। তবু মনে হয় কিছুই বদলায়নি। তুমি প্রতিশ্রুতি রক্ষা করবে, সে বিশ্বাস আমার ছিল। তুমি লন্ডন ছেড়ে চলে গেলে খুব দুঃখ পেয়েছিলাম, তবে ঠিক সময়ে ফিরে এসেছ বলে খুশিও হয়েছি। তোমার সাথে আমার দেখা হবে নির্ধারিত সময়েই।*

*ততক্ষণ পর্যন্ত...*

***কে.***

তারিখটা লক্ষ করলেন মিসেস ড্রোভার। আজকের তারিখ। বিছানার ওপর ছুঁড়ে ফেললেন তিনি চিঠিটি, তারপর আবার তুলে নিয়ে পড়লেন। তাঁর প্রসাধনী চর্চিত ওষ্ঠযুগল সাদা হয়ে গেল। টের পেলেন চেহারায় ভাঙচুর শুরু হয়ে গেছে। আয়নার সামনে গিয়ে দাঁড়ালেন তিনি। তাঁর বয়স চুয়াল্লিশ, মাথার হ্যাটটা অবহেলায় কপালের ওপর টানা, গালে পাউডার বোলাতে ভুলে গিয়েছিলেন। সরু গলায় স্বামীর দেয়া মুক্তোর হার ঝুলছে, গলাটা বেশি চিকন লাগছে। পরনে গোলাপি রঙের উলেন জাম্পার, তাঁর বোনের দেয়া। সহজে ভেঙে পড়ার পাত্রী তিনি নন। তবে চিঠিটি তাঁকে দারুণ ভাবিয়ে তুলেছে। আয়নায় নিজের উদ্বিগ্ন চেহারা দেখতে পাচ্ছেন মিসেস ড্রোভার। আয়নার সামনে থেকে সরে এলেন তিনি, সিন্দুকটার দিকে এগোলেন। ওটার ভেতরেই প্রয়োজনীয় জিনিসপত্র আছে। সিন্দুক খুলে জিনিসগুলো খুঁজছেন, আবার দৃষ্টি চলে গেল চিঠিটির দিকে। হঠাৎ গির্জার ঘড়ি ঢং ঢং শব্দে দু'টো বাজার কথা ঘোষণা করল। এদিকে বৃষ্টি শুরু হয়ে গেছে। আঁতকে উঠলেন মিসেস ড্রোভার। 'নির্ধারিত সময়...মাই গড,' বিড়বিড় করলেন তিনি। 'কীসের নির্ধারিত সময়? কিন্তু আমি কীভাবে...? পঁচিশ বছর পর...

*

পঁচিশ বছর আগের ঘটনা। ক্যাথেলিন নামের এক তরুণী প্রেমে পড়ে যায় এক তরুণ সৈনিকের। তখন প্রথম বিশ্ব যুদ্ধ চলছে। এক সন্ধ্যায় প্রেমিকটি বিদায় নিয়ে যাচ্ছিল তার প্রেমিকার কাছ থেকে। বলছিল, 'আবার ফিরে আসব আমি। আজ হোক, কাল হোক। তোমার সাথে আবার সাক্ষাৎ হবে আমার। তুমি আমার জন্য অপেক্ষা কোরো।'

কিন্তু সে আর ফিরে আসেনি। অপেক্ষা করেছিল ক্যাথেলিন। কিন্তু দীর্ঘ অপেক্ষার পরেও প্রেমিকের দেখা না পেয়ে পরিবারের চাপে বিয়ে করে সে জনৈক উইলিয়াম ড্রোভারকে। ক্যাথেলিন হয়ে যায় মিসেস ড্রোভার। কেনসিংটনের নির্জন এই বাড়িতে এক সময় সুখের সংসার গড়ে তোলে ওরা। সন্তানের মুখ দেখে। ছেলেমেয়েরা এখানেই বড় হয়েছে। তারপর শুরু হয়ে গেল দ্বিতীয় বিশ্বযুদ্ধ। সবাই পালিয়ে গেল গ্রামে, বোমার ভয়ে। তারপর আর ফিরে আসার তাগিদ অনুভব করেনি কেউ যুদ্ধবিধ্বস্ত পুরনো বাড়িতে।

...আবার বাস্তবে ফিরে এলেন মিসেস ড্রোভার। চোখ বুজে রইলেন কয়েক সেকেন্ড। চিঠিটিকে অস্বীকার করতে চাইল মন ভাবতে চাইলেন ওটা স্রেফ কল্পনা। কিন্তু চোখ মেলে চাইতেই ওটাকে বিছানার ওপর দেখতে পেলেন তিনি।

চিঠিটি পাঠিয়ে কেউ তাঁকে ভয় দেখাতে চেয়েছে। কে সে? কারও তো জানার কথা নয় আজ তিনি এ বাড়িতে আসবেন। কেয়ারটেকার যদি আজ বাসায় আসত, সেও নিশ্চয়ই আশা করত না মিসেস ড্রোভারকে। সেক্ষেত্রে চিঠিটি সে ডাকঘরে নিয়ে মিসেস ড্রোভারকে পোস্ট করে দিত। তবে কেয়ারটেকার যে

আসেনি পরিষ্কার বোঝা যাচ্ছে। তা হলে চিঠিটি হলঘরে এল কী করে? ওটার তো পা বা পাখা নেই যে হেঁটে বা উড়ে এসে টেবিলে বসে থাকবে। নিশ্চয়ই ওটাকে কেউ নিয়ে এসেছে-কিন্তু কেয়ারটেকার ছাড়া আর কারও কাছে চাবি থাকে না। অবশ্য চাবি ছাড়াও ঘরে ঢোকা যায়, এ চিন্তাটা আসতে মন খচখচ করতে লাগল। এর মানে এটাই হতে পারে—তিনি আর একা নন। নীচতলায় অপেক্ষা করতে হবে তাঁকে চিঠির মালিকের জন্যে। অপেক্ষা করতে হবে—কতক্ষণ? যতক্ষণ না 'নির্ধারিত সময়' আসে। তবে সে সময়টা বোধহয় ছ'টা নয়—ছ'টা তো বেজেই গেছে।

চেয়ার ছেড়ে উঠে দাঁড়ালেন মিসেস ড্রোভার, দরজা বন্ধ করলেন।

এখান থেকে যেতে হবে তাঁকে। ট্রেন ধরতে হবে। আগে ট্যাক্সি ডাকা দরকার। কারণ এত মালামাল নিয়ে হেঁটে রেল স্টেশনে যাওয়া সম্ভব নয়। মনে মনে আওড়ালেন মিসেস ড্রোভার: আমি এখন ফোন করে ট্যাক্সি ডাকব। ট্যাক্সি হয়তো সাথে সাথে আসতে পারবে না। তবে ট্যাক্সির সাড়া না পাওয়া পর্যন্ত হলঘরে পায়চারি করে বেড়াব।'

কিন্তু ফোন করতে গিয়ে দেখলেন লাইন কাটা। ঘাম ফুটল মিসেস ড্রোভারের কপালে। বিচলিত বোধ করছেন।

আমি কেন ওর কথা ভাবব, ভাবলেন তিনি। ও তো কখনও আমার প্রতি সদয় ছিল না। মা বলত আমাকে সে কখনোই ভালবাসেনি। সে তার প্রয়োজনে আমাকে ব্যবহার করেছে—ওটাকে ভালবাসা বলে না। আমাকে দিয়ে সে প্রতিশ্রুতি আদায় করেছিল কি? আমার ঠিক মনে পড়ছে না—কিন্তু ঠিকই মনে পড়ছিল তাঁর। তবে মনে পড়লেও তিনি ভুলে থাকতে

চাইলেন সেই মুখখানা। সিদ্ধান্ত নিলেন এক্ষুনি বেরিয়ে পড়বেন। ঘর থেকে ক'পা এগুলেই একটা স্কোয়ার। ওটা মিশেছে মূল রাস্তার সাথে। রাস্তায় নিশ্চয়ই ট্যাক্সি পাওয়া যাবে। আর একবার ট্যাক্সিতে উঠতে পারলে তাঁর আর ভয় করবে না।

দরজা খুললেন মিসেস ড্রোভার, সিঁড়ির ধারে দাঁড়ালেন, কান পেতে কিছু শোনার চেষ্টা করছেন।

কিছুই শুনতে পেলেন না তিনি, শুধু এক পশলা শুকনো হাওয়া ঝাপটা মেরে গেল মুখে। শিউরে উঠলেন তিনি। বাতাসটা এসেছে বেযমেন্ট থেকে: কেউ হয়তো ওখানকার কোন দরজা বা জানালা খুলেছে ঘর থেকে বেরুবার জন্যে।

থেমে গেছে বৃষ্টি, চকচক করছে পেভমেন্ট। সদর দরজা দিয়ে সাবধানে শূন্য রাস্তায় পা রাখলেন মিসেস ড্রোভার। বিপরীত দিকের বাড়িগুলোতেও লোকজন থাকে না, খাঁ খাঁ করছে, ভাঙা কাঠামো নিয়ে যেন কটমট করে তাকিয়ে থাকল মিসেস ড্রোভারের দিকে।

সামনে পা বাড়ালেন তিনি, পেছন ফিরে তাকাবেন না পণ করেছেন। রাস্তাটা এমন নির্জন, ছমছম করে উঠল গা যুদ্ধের ভয়ে সবাই পালিয়েছে। স্কোয়ারের শেষ মাথা। যেখানে মিলেছে চৌরাস্তার সাথে, দুটো বাস দেখলেন মিসেস ড্রোভার। পাল্লা দিয়ে ছুটছে। রাস্তায় লোকজন দেখা গেল। জীবনের চিহ্ন। ফোঁস করে স্বস্তির নিশ্বাস ফেললেন তিনি। চৌরাস্তার মোড়ে ট্যাক্সি স্ট্যান্ড, তবে একটা মাত্র ট্যাক্সি দাঁড়িয়ে আছে। ড্রাইভারের দিকে তাকালেন না পর্যন্ত, লাফ মেরে উঠে পড়লেন মিসেস ড্রোভার। ঠিক তখন গির্জার ঘড়িতে সাতটা বাজার ঘণ্টা ধ্বনি শোনা গেল। মেইন স্ট্রিটের দিকে মুখ করে ছিল ট্যাক্সিটা, তাঁকে গন্তব্যে পৌঁছে দিতে হলে ঘুরতে হবে-কিন্তু মিসেস ড্রোভার কিছু বলার আগেই

চলতে শুরু করল যন্ত্রযান। যাত্রী আর ড্রাইভারকে বিচ্ছিন্ন করে রেখেছে যে গ্লাস প্যানেলটা ওটার ওপর ঝুঁকলেন বিরক্ত ড্রোভার, অধৈর্য ভঙ্গিতে টোকা দিয়ে ড্রাইভারের দৃষ্টি আকর্ষণ করলেন।

প্রায় সাথে সাথে ব্রেক কষল ড্রাইভার, মুখ ঘুরিয়ে তাকাল। যাত্রী এবং ড্রাইভারের মাঝে বাধা সৃষ্টি করে থাকল গ্লাস প্যানেল, তবে ওরা পরস্পরকে স্পষ্ট দেখতে পাচ্ছে, চোখে চোখে চেয়ে আছে।

মিসেস ড্রোভারের মুখ হাঁ হয়ে গেল, চিৎকার দিতে যাচ্ছেন। গ্লাসের অপর দিকে হিমশীতল দৃষ্টিতে তাঁর দিকে তাকিয়ে আছে তাঁর প্রেমিক, যে মারা গেছে বলেই জানেন মিসেস ড্রোভার।

মিসেস ড্রোভার গলা ফাটিয়ে চিৎকার দিচ্ছেন, মুখ ঘোরাল ড্রাইভার, ফুল স্পিডে ছুটল ট্যাক্সি। তবে মেইন স্ট্রিটের দিকে নয়। কেনসিংটনে মিসেস ড্রোভারের পরিত্যক্ত বাড়ির দিকে। রাস্তাটা ঢালু হয়ে নেমে গেছে একটা গভীর খাদে, সেদিকেই তীর বেগে ছুটছে ট্যাক্সি।

---

## ভুতুড়ে বাড়ি

রাত দুটো। লন্ডন। টম এবং ডেভ রাস্তায় ঘুরে বেড়াচ্ছে ভবঘুরের মত। বেশ কয়েকটা হোটেলে ওঠার চেষ্টা করেছিল। মেলেনি জায়গা। শহরের সরু রাস্তায় ওদের পায়ের প্রতিধ্বনি ছাড়া এ মুহূর্তে কোনও শব্দ নেই।

'কী কুয়াশারে বাবা!' বিড়বিড় করে অসন্তোষ প্রকাশ করল ডেভ। 'এজন্যই এ শহরটাকে দু'চক্ষে দেখতে ইচ্ছে করে না। যখন তখন কুয়াশা পড়ে।' গত এক ঘণ্টায় কুয়াশা আরও ঘন হয়েছে। গাঢ় চাদর ভেদ করে হোটেলের নিয়ন সাইনও প্রায় পড়া যাচ্ছে না। রাস্তায় ট্রাফিক বাতিও গ্রাস করেছে প্রবল কুয়াশা। কিছুই চেনা যায় না।

'শুয়ে পড়ার কোনও জায়গা আমার চাই-ই,' গুঙিয়ে উঠল টম। 'শরীর আর চলে না।'

কিন্তু ঘুমাবার মত কোনও জায়গা চোখে পড়ছে না। ওরা পিকাডিলি সার্কাস থেকে হেঁটে গ্রীন পার্কে এল। তারপর উত্তরে অক্সফোর্ড স্ট্রীটে পা বাড়াল। একটা গলিতে ঢুকে পড়ল দু'বন্ধু। এ গলির দু'পাশে বড় বড় চারতলা, জরাজীর্ণ কয়েকটি ভবন। হঠাৎ সাইন বোর্ডটি চোখে পড়ল। একটি ভবনের সামনের লোহার কালো গেটে ঝুলছে সাইনবোর্ড–

'বিক্রি হবে।'

'দেখে মনে হচ্ছে এ বাড়িতে কেউ থাকে না,' মন্তব্য করল টম। 'একটা কাজ করি, চল। আজ রাতটা এ বাড়িতেই কাটিয়ে দিই।'

'ঘুমাবার মত জায়গা পেলেই হলো,' বলল ডেভ।

লোহার গেটের মাথায় উঁচু উঁচু লম্বা, ধারাল শিক। দুই বন্ধু সাবধানে উঠে পড়ল গেটে, লোহার ক্রসবারে পা রেখে সতর্কতার সঙ্গে ডিঙাল শিক।

গেট পার হয়ে পা টিপে টিপে ভবনটির দিকে এগোল ওরা। একটা জানালায় আলো জ্বলছে। ভেতরে কেউ নেই।

'যা ভেবেছি,' ফিসফিস করল টম। 'খালি।'

'হুঁ,' বলল ডেভ। 'কিন্তু ভেতরে ঢুকব কী করে?'

পকেট হাতড়ে সুইস আর্মি নাইফ বের করল টম। ছুরির ডগা জানালার পেতলের লকে ঢুকিয়ে মোচড় দিল। তারপর ধাক্কা দিতেই খুলে গেল জানালা। ডেভের দিকে ফিরে সন্তুষ্টির হাসি উপহার দিল টম।

দুই তরুণ জানালা টপকে ঢুকে পড়ল ভেতরে।

'এখানে ঘুমানো যাবে না,' চারপাশে চোখ বুলাল ডেভ।

'ঘরভর্তি পেরেক আর হাবিজাবি যন্ত্রপাতি। এতকিছু পরিষ্কার করতে পারব না।'

'ঠিক আছে। অন্য ঘরগুলোয় উঁকি দেয়া যাক।' পরামর্শ দিল টম।

পুরানো বাড়িটির হলওয়েতে ঢুকল ওরা। নড়বড়ে সিঁড়ি উঠে গেছে দোতলায়। টম সিঁড়ি বাইতে লাগল, পেছন পেছন ডেভ। দোতলায় চলে এল দু'জনে। কিন্তু এদিকের সবগুলো ঘরে তালা। তিনতলায় উঠে এল ওরা। একই অবস্থা। একটিও ঘর খোলা নেই। প্রতিটি দরজা তালা বন্ধ।

'আরেকটা তালা বাকি আছে মনে হচ্ছে,' সিঁড়ির দিকে তাকিয়ে বলল টম। 'চলো তো দেখি।'

বাড়ির সর্বশেষ সিঁড়ির ধাপ বাইল ওরা। ডেভের পা আর চলছে না। ঘুম এবং ক্লান্তিতে ভেঙে আসছে শরীর।

টপ ল্যান্ডিং-এ একটি মাত্র দরজা। চারপাশে ঢালু হয়ে আছে ছাদ। ডোর নবে মোচড় দিল টম। ওকে স্বস্তি দিয়ে খুলে গেল কবাট।

ছোট ঘরটিতে ঢুকে পড়ল দুই বন্ধু। এক জোড়া খাট এবং একটি ড্রেসার দেখতে পেল। ঘরে একটি মাত্র জানালা, রাস্তার দিকে।

'মন্দ নয়,' মন্তব্য করল টম। ঘরের এক কোণে একটি স্ট্যান্ডে মোমবাতিও আছে। ওটা জ্বালাল টম। ডেভ পুরানো খাটে ধপাশ করে শুয়ে পড়ল।

এমন সময় ওদের নীচে, সিঁড়িতে দুড়ুম করে একটা শব্দ হলো।

লাফিয়ে উঠল ডেভ। 'কীসের শব্দ?'

পা টিপেটিপে হলওয়েতে চলে এল টম। দাঁড়িয়ে থাকল এক মুহূর্ত। তারপর ফিরল ঘরে।

'আমরা যে জানালা দিয়ে এ বিল্ডিং-এ ঢুকেছি সম্ভবত ওটা বাতাসের চাপে বন্ধ হয়ে গেছে।'

'তা হতে পারে,' সায় দিল ডেভ। খাটের কিনারে পা ঝুলিয়ে বসল। 'তবে জায়গাটা আমার ভাল লাগছে না। কেমন গা ছমছমে।'

'আরে রাখ,' দাবড়ে উঠল টম। 'ঘুমাবার যে জায়গা পাওয়া গেছে এই-ই ঢের।'

ওরা দু'জন দুই বিছানায় শুয়ে পড়ল। একটা সিগারেট ধরাল

টম। ফুঁ দিয়ে নেভাল মোমবাতি। আলো নিভে যাওয়ার সঙ্গে সঙ্গে ছাদ থেকে ভেসে এল খলখল হাসির শব্দ।

'তুই হাসছিস নাকি, টম?' জিজ্ঞেস করল ডেভ, উঠে বসেছে বিছানায়।

'না,' অস্বস্তি নিয়ে জবাব দিল টম। 'ছাদ থেকে শব্দটা এসেছে মনে হলো।'

'এখানে থাকা বোধহয় ঠিক হবে না, কী বলিস?' জানতে চাইল ডেভ।

পাশ ফিরে শুলো টম। 'কিন্তু এত রাতে কই যাবি?'

কিছুক্ষণ চুপচাপ থাকল দু'বন্ধু।

'আমার কেন জানি মনে হচ্ছে বাড়িটা ভুতুড়ে,' অন্ধকারে ভেসে এল ডেভের কণ্ঠ।

'চুপ করে ঘুমা তো।'

চুপ হয়ে গেল ডেভ। হঠাৎ আরেকটা শব্দ ভেঙে দিল রাতের নিস্তব্ধতা। সিঁড়িতে পায়ের আওয়াজ। দ্রুত ওপরে উঠে আসছে কেউ। তবে হেঁটে নয়, গড়িয়ে গড়িয়ে যেন কেউ সিঁড়ির ধাপ বাইছে।

'এখানে আমি আর থাকব না,' ডেভের কণ্ঠে আতঙ্ক।

'তা হলে চল বেরিয়ে পড়ি।' বিছানা থেকে লাফিয়ে নামল টম। মোম জ্বালল।

ঠিক তখন, নীচতলার দরজায় কেউ ধাক্কাতে শুরু করল। ওই দরজা বন্ধ দেখে এসেছে ওরা। একই সঙ্গে খলখলে ভৌতিক হাসিটা ভেসে এল আবার। এবারে হলওয়ে থেকে।

'বাইরে যেতে ভয় লাগছে,' বলল ডেভ। মুখ শুকিয়ে আমসি।

'বাইরে না যাওয়াই ভাল,' সায় দিল টম। দরজার সামনে হেঁটে গেল ও। লোহার ছিটকিনি টেনে দিল।

'বাইরে যে-ই থাকুক আর ঢুকতে পারবে না এ ঘরে।'

নিজের বিছানায় ফিরে এল টম। ডেভের চোখের দিকে তাকাতে সাহস পাচ্ছে না। ডেভ খুব ভয় পেয়েছে। ওরও বুক ধড়ফড় করছে অমঙ্গলের আশঙ্কায়। তবু ডেভকে সাহস দিতে বলল, 'শোন, আমাদের কোনও ক্ষতি হবে না।'

দরজায় কেউ নখ দিয়ে আঁচড়াতে শুরু করেছে। ঝট করে সেদিকে চোখ চলে গেল দুই বন্ধুর। মোচড় খাচ্ছে দরজার নব। কেউ খোলার চেষ্টা করছে।

'না, না, না...' বিছানায় বসে কাঁপতে লাগল ডেভ। মুখ থেকে রক্ত সরে গিয়ে ফ্যাকাসে হয়ে গেছে চেহারা।

'ছিটকিনি বন্ধ। খুলতে পারবে না।' নিজেকে যেন ভরসা যোগাতেই আপন মনে কথাটা বলল টম।

তখন, যেন নিজে নিজেই দরজার ফ্রেম থেকে খুলে গেল ছিটকিনি। দুই তরুণ ভয়ে বিস্ফারিত চোখে দেখল খুব ধীরে ধীরে খুলে যাচ্ছে কবাট। কয়েক ইঞ্চি ফাঁক হওয়ার পরে আর খুলল না। মৃত্যুর নৈঃশব্দ নেমে এল ঘরে।

তারপর সেই রক্ত হিম করা বিকট, ভৌতিক খলখলে গলার হাসি ছড়িয়ে পড়ল ঘরে। দরজার ফাঁক দিয়ে ঢুকতে লাগল আকৃতিহীন সবুজ, তুলতুলে একটা বস্তু। গলে গলে পড়ছে ঘরে।

ডেভ তার খাটের শেষ মাথায়, দেয়ালে গিয়ে সেঁধিয়েছে। টম লাফ মেরে নেমে পড়ল বিছানা থেকে, ঘরের এক কিনারে দাঁড়িয়ে কাঁপতে লাগল ঠকঠক করে।

দরজার ফাঁক দিয়ে গলে পড়া জিনিসটা সবুজ জেলির মত। বিকট গন্ধ তাতে। ওদের দম প্রায় বন্ধ করে দিল। তারপর হঠাৎ করেই সবুজ জেলির মাঝ দিয়ে বেরিয়ে এল ভয়ঙ্কর একটা মুখ। মুখটার চারপাশে ছুরির অসংখ্য ক্ষতচিহ্ন। মুখটা খলখলে গলায়

হেসে উঠল। তারপর যেভাবে উদয় হয়েছিল তেমনি আকস্মিকভাবে ঘন সবুজ জেলির মধ্যে অদৃশ্য হয়ে গেল ওটা।

খাটে বসা ডেভের গলা দিয়ে ঘরঘর শব্দ বেরুচ্ছে। চিৎকার করার চেষ্টা করছে, পারছে না। সবুজ জেলি বাতাসে ভাসতে ভাসতে এগিয়ে গেল ওর দিকে। যেন ভয়ার্ত ডেভকে তার পছন্দ হয়েছে।

দেয়াল ঘেঁষে দাঁড়ানো টম বুঝতে পারল পালাবার এটাই সুযোগ। সে দেয়াল ঘষটে ঘষটে ধীর গতিতে এগোল দরজার দিকে। তারপর দিল ছুট। সবুজ জেলির পাশ কাটানোর সময় ঠাণ্ডা, পিচ্ছিল কী যেন লেগে গেল ওর হাতে। ঘুরে তাকাল টম। ডেভ ওর দিকে বিস্ফারিত দৃষ্টিতে চেয়ে আছে। চাউনিতে মৃত্যু ভয়।

আরও জোরে ছুটল টম। ঝড়ের বেগে নেমে এল নীচতলায়। যে জানালা দিয়ে এ বাড়িতে ঢুকেছে ওটা এখনও খোলা। লাফ মেরে জানালা দিয়ে নেমে পড়ল টম। হাচড়ে পাচড়ে ছুটল লোহার শিক বসানো গেটের দিকে। পাগলের মত গেট বাইল যেন ভূতে তাড়া করেছে। রাস্তায় এসে তাকাল বাড়ির চিলেকোঠার ঘরে। কিছুই ‍খতে পেল না। হঠাৎ সেই ভয়ঙ্কর হাসি ওর আত্মা কাঁপিয়ে ‍ল।

পড়িম ‍রি করে ছুটল টম। কুয়াশা ঘেরা রাস্তায় জানবাজি রেখে দৌড়াচ্ছে। কী করবে বুঝতে পারছে না। এক মুহূর্তের জন্য থামল। শুনতে পেল ডেভের মরণ আর্তনাদ।

আবার ছুটতে শুরু করল টম। দৌড়াতে দৌড়াতে চলে এল সেন্ট জেমস পার্কে। কিন্তু থামল না ও। ছুটতেই লাগল।

লন্ডন, ২১ জুন–

আজ সকালে পুলিশ ১৮ বছরের ডেভ মূরের লাশ ৫০, বার্কলি স্কোয়ারের বাড়ির গেটে শিকবিদ্ধ অবস্থায় উদ্ধার করেছে। চারতলা বাড়িটির জানালা খোলা ছিল। হোমিসাইড ডিটেকটিভদের ধারণা, তরুণ আমেরিকানকে চিলেকোঠার ঘর থেকে ঠেলে ফেলে দেয়া হয়েছে। তার সঙ্গী ১৮ বছরের টম ডডকে জেরা করার জন্য খুঁজছে পুলিশ। এটা আত্মহত্যার কেস নয় বলে গোয়েন্দাদের ধারণা। কারণ ডেভের শরীরে ধস্তাধস্তির চিহ্ন পাওয়া গেছে। ৫০ বার্কলি স্কোয়ারের বাড়িটি যদিও 'ভূতের বাড়ি' হিসেবে জানে স্থানীয়রা তবে হোমিসাইড স্কোয়াড সাংবাদিকদের বলেছে, 'স্কটল্যান্ড ইয়ার্ড ভূতে বিশ্বাস করে না।'

---

# চিলেকোঠা

মরচে ধরা লোহার গেটটা ধাক্কা দিল নীতু। ক্যা-আ-আচ শব্দে খুলে গেল ওটা। সদর দরজার দিকে পা বাড়াল নীতু। দরজার মাথায় লাইলাকের ঘন ঝাড় ঝুলছে; গন্ধটা মিষ্টি তবে কেমন যেন দম বন্ধ করে দেয়।

পেতলের ভারী কড়া ধরে নাড়ল নীতু। কয়েক সেকেন্ড পরে খুলে গেল দরজা।

'নীতু, সত্যি তুই? কত্ত বড় হয়ে গেছিস! চেনাই যাচ্ছে না!' ওকে জড়িয়ে ধরলেন হ্যারিয়েট ফুপু। তাঁর গা থেকেও লাইলাকের গন্ধ আসছে।

'কেমন আছ, ফুপু?' জিজ্ঞেস করল নীতু।

'ভাল। আয়, ভেতরে আয়, মা। গরমে একদম ঘেমে গেছিস। ঘরে ঠাণ্ডা আছে।'

নীতু ফুপুর পিছু পিছু একটি বড়, অন্ধকার হলওয়েতে ঢুকল। মাটির নীচের গুহার মতই শীতল হলঘর।

'কতদিন পরে দেখলাম তোকে! পনেরো বছর তো হবেই। ট্রেনে কোনও কষ্ট হয়নি তো?' জবাবের অপেক্ষা না করে বকবক করেই যেতে লাগলেন ফুপু। 'তোর বাবাকে কতবার লিখেছি তোকে আমার কাছে পাঠিয়ে দেয়ার জন্য। তোর বাবা তোর ফুপাকে পছন্দ করে না জানি। কিন্তু তোর ফুপাও তো মারা গেছে

চার বছর হলো.... বিরতি দিলেন হ্যারিয়েট ফুপু। দীর্ঘশ্বাস ছাড়লেন। 'আর্থার আত্মহত্যা করেছে চার বছর হলো।' নীতু নিজের পায়ের পাতার দিকে তাকিয়ে থাকল। কী বলবে বুঝতে পারছে না। বাবা ওকে বলেছেন হ্যারিয়েট ফুপু একটু অদ্ভুত প্রকৃতির মানুষ। ঠিকই বলেছেন।

'তোমাদের বাড়িটি খুব বড়, ফুপু,' বলল নীতু।

'মুখ হাত ধুয়ে ফ্রেশ হয়ে নে। তারপর বাড়িটি তোকে ঘুরিয়ে দেখাব। চল, তোর শোবার ঘরটা দেখিয়ে দিই।'

'শোবার ঘরটা দেখিয়ে দিই,' তীক্ষ্ণ গলায় চেঁচিয়ে উঠল কেউ।

'কে কথা বলে?' অস্বস্তি নিয়ে জানতে চাইল নীতু। খনখনে গলায় হেসে উঠলেন ফুপু। গায়ে কাঁটা দিল নীতুর। ফুপু হলওয়ের শেষ প্রান্তে হেঁটে গেলেন। সবুজ ভেলভেটের কাপড় সরাতেই একটি খাঁচা দেখতে পেল নীতু। খাঁচার ভেতরে একটি কাকাতুয়া।

'ওর নাম পলি, তা-ই না, পলি?' পাখির মত কিচকিচ শব্দ করলেন হ্যারিয়েট ফুপু।

পাখির খাঁচার ধারে গেল না নীতু। সে কাকাতুয়া একদম পছন্দ করে না। 'ফুপু, আমি বরং আমার ঘরে যাই।'

'হ্যাঁ, চল, চল....আমি এক্ষুনি ফিরছি, পলি,' বললেন ফুপু।

নীতুকে নিয়ে সিঁড়ি বেয়ে দোতলায় উঠে এলেন মিসেস হ্যারিয়েট। হলঘরের শেষ মাথার ঘরের সামনে এসে দাঁড়ালেন।

'এটা তোর ঘর, নীতু। আশা করি পছন্দ হবে। বিয়ের সময় এটা বসার ঘর হিসেবে ব্যবহার করতাম।'

ভেতরে উঁকি দিল নীতু। গোটা ঘরে লাইলাকের ছড়াছড়ি। বিছানার চাদরে উজ্জ্বল রঙের লাইলাকের ছাপা; ওয়াল পেপারে

সাদা লাইলাক। এমনকী আসবাবগুলোর গায়েও তাই

'তুই একটু বিশ্রাম নে, নীতু। তারপর নীচে আসিস, একসঙ্গে চা খাব।'

মুখ হাত ধুয়ে ফ্রেশ হয়ে নিল নীতু। বিশ মিনিট পরে সিঁড়ি বেয়ে নেমে এল নীচে। ফুপুর সঙ্গে চা খাবে। মূল হলওয়েতে সূর্যালোকিত একটি ঘরে ভাতিঝির জন্য অপেক্ষা করছিলেন হ্যারিয়েট ফুপু। সোফার পাশের ছোট টেবিলে চা এবং কেক সাজিয়ে রাখা।

'কেকগুলো ঘরে বানানো, নীতু,' বললেন ফুপু। 'তুই এসেছিস খুব খুশি হয়েছি। মাঝে মাঝে এমন একা লাগে! পলি আর আমি একা বসে বেশিরভাগ সময় খাই। তা-ই না, পলি?'

'একা খাই,' কর্কশ গলায় বলে উঠল পলি। নীতু লক্ষ করল কাকাতুয়ার খাঁচাটি জানালার ধারে বসানো হয়েছে।

নীতু কেক খেল। স্বাদ ভালই। চায়ের কাপে চুমুক দিতে দিতে ঘরে চোখ বুলাতে লাগল। আসবাবগুলো মান্ধাতা আমলের। ল্যাম্পগুলো শেড থেকে ঝুলে আছে, তাতে ক্রিস্টালের পুঁতি। চেয়ার কভারগুলো মখমলের। দেখেই বোঝা যায় অনেক পুরানো, ভাঁজ খেয়ে রয়েছে নানান জায়গায়। ছোট ছোট অসংখ্য স্ট্যাচু এবং ছবি সারা ঘর জুড়ে। একটা ছবিতে নজর আটকে গেল নীতুর। 'ও কি আমার ফুপাতো ভাই হারম্যান?'

হাহাকারের মত একটা শব্দ বেরুল ফুপুর গলা দিয়ে।

'সরি, ফুপু। আমি বুঝতে পারিনি তুমি কষ্ট পাবে,' বলল নীতু। বিব্রত বোধ করছে। সে শুনেছে হারম্যান খুব অল্প বয়সে মারা গেছে। ছেলের মৃত্যুর মাসখানেক বাদেই আত্মহত্যা করেন আর্থার ফুপা। ফুপুর সঙ্গে নীতু কিংবা তার বাবার যোগাযোগ শুধু টেলিফোন এবং চিঠির মধ্যেই সীমাবদ্ধ ছিল। নীতুর বাবার

কোনও ভাই নেই, বোন এই একজনই—হ্যারিয়েট। নীতুকে তার বাবা বলেছে প্রেম করে বাঙালি মেয়েকে বিয়ে করায় ফুপু তার ছোট ভাইয়ের ওপর সাংঘাতিক রেগে গিয়েছিলেন। দীর্ঘদিন ভাইয়ের মুখদর্শন করেননি। নীতুর মা'র সঙ্গে কোনওদিনই কথা বলেননি। নীতুকে জন্ম দিতে গিয়ে মারা যায় তার মা। এরপর নীতুকে দেখতে গিয়েছিলেন হ্যারিয়েট ফুপু। হয়তো রক্তের টানেই...ফুপাতো ভাই হারম্যানের কথা শুধু বাবা ও ফুপুর কাছেই শুনেছে নীতু। আজ ছবি দেখল।

সে সান্ত্বনার সুরে বলল, 'তুমি তো জানোই, ফুপু, হারম্যান ভাইয়ার জন্য কীরকম টান ছিল আমার। যদিও কোনওদিন দেখিনি ওকে...কিন্তু আমাদের জন্ম তো একই বছরে। ও মারা গেছে শুনে খুব কেঁদেছিলাম আমি।'

ফুপু সামলে নিয়েছেন নিজেকে। 'হ্যাঁরে, ওটা তোর হারম্যান ভাইয়ারই ছবি। যাক, বাদ দে। যা গেছে গেছে। ও নিয়ে আর মন খারাপ করতে হবে না। চল, তোকে বাড়ি ঘুরিয়ে দেখাই।'

নীতু তার ফুপুর পেছন পেছন বেরিয়ে এল ঘর থেকে। আবার সেই অন্ধকার হলওয়েতে ঢুকল।

'তোকে আগে তোর আর্থার ফুপার পড়ার ঘর এবং ল্যাবরেটরি দেখাব। তুই তো জানিস, আর্থার খুব বড় মাপের বিজ্ঞানী ছিলেন। সবসময় সময়ের আগে এগিয়ে থাকতেন। ইউনিভার্সিটির লোকজন তাঁকে ঈর্ষা করত। এ জন্য ভার্সিটির চাকরিটা ছেড়ে দিয়ে বাড়িতে বসে গবেষণা শুরু করেছিলেন তিনি।'

একটি প্রকাণ্ড ঘরে ঢুকল ওরা। এ ঘরে শুধু বই আর বই। নীতু অবাক চোখে চারদিক দেখছে। এখানে বসে আর্থার ফুপা কাজ করতেন। শুনেছে তিনি বিজ্ঞানী ছিলেন। তবে বাবা কখনোই

ফুপার বিষয়ে কোনও কথা বলত না। নীতু জানে কী একটা কেলেঙ্কারিতে জড়িয়ে বিশ্ববিদ্যালয়ের চাকরিতে ইস্তফা দিতে হয়েছিল ফুপাকে।

'আর এদিকে,' একটা দরজা দেখালেন ফুপু। 'তোর ফুপার গবেষণাগার।'

পরের ঘরটা কেমন গা ছমছমে। ঘরভর্তি নানান কাচের জার, টেস্টটিউবসহ বৈজ্ঞানিক আরও জিনিসপত্র। জারগুলোর গায়ে বিভিন্ন লেবেল সাঁটানো। ভেতরে কেমিকেল।

'আর্থার ফুপা কী নিয়ে গবেষণা করতেন?' জিজ্ঞেস করল নীতু।

'উনি জীব বিজ্ঞানী ছিলেন, বিরাট বায়োলজিস্ট,' সশ্রদ্ধ কণ্ঠে বললেন হ্যারিয়েট ফুপু। 'হিউম্যান মিউটেশন মানে মানব দেহের পরিবর্তন নিয়ে কাজ করতেন।'

'ও, আচ্ছা,' বলল নীতু। দেয়ালে চোখ বুলাল। ওখানে গরিলা এবং বানরের পাশাপাশি মানুষের শরীরের ছবিও ঝুলছে।

'নীতু, একটা কথা–এ দু'টি ঘরের কোনও কিছুতে হাত দেয়া যাবে না। আমার স্বামীর কাজের নিদর্শন রয়ে গেছে এ ঘর দু'টিতে। একদিন বিজ্ঞান বুঝতে পারবে উনি কতটা প্রতিভাবান ছিলেন। এ ঘর দু'টি যেমন আছে সবসময় তেমন থাকবে।'

'অবশ্যই ফুপু,' বলল নীতু। ফুপুর পেছন পেছন স্টাডিরুম হয়ে আবার চলে এল হলঘরে।

'বাড়ির বাকি ঘরগুলো তুই নিজেই ঘুরে দেখতে পারবি, নীতু,' বললেন ফুপু। 'তবে চিলেকোঠায় ভুলেও যাবি না।' তাঁর কণ্ঠ কঠিন শোনাল। 'আমার কথা বুঝতে পেরেছিস?'

'আমার কথা বুঝতে পেরেছিস?' পাশের ঘর থেকে পুনরাবৃত্তি করল কাকাতুয়া।

'আমি কিন্তু খুব সিরিয়াস, নীতু। চিলেকোঠার দরজা ভুলেও খুলবি না। খুললে পস্তাবি।'

'খুললে পস্তাবি,' ক্যাকক্যাক করে উঠল পলি।

শিরশির করে উঠল নীতুর গা। 'বুঝতে পেরেছি, ফুপু।'

নীতু একা একাই ঘুরে দেখল বাড়ি। পুরানো বইয়ের অভাব নেই বাড়িতে। সেসব উল্টেপাল্টে দেখল। রাতে ফুপুর সঙ্গে বাগানে বসে চা খেল। নীতুর বাবার সম্পর্কে নানান প্রশ্ন করলেন ফুপু। জানতে চাইলেন নীতু বাংলাদেশে কখনও গেছে কি না। নীতু জানাল এখনও যায়নি, তবে যাবে। নীতু যখনই হারম্যান সম্পর্কে কিছু জানতে চেয়েছে, প্রসঙ্গান্তরে চলে গেছেন হ্যারিয়েট ফুপু।

এ বাড়িতে বেড়াতে আসার চতুর্থ দিনে ফুপু জানালেন তিনি আজ বিকেলে বাসায় থাকছেন না। এক বান্ধবীর বাড়িতে চায়ের দাওয়াত আছে, সেখানে যাবেন। নীতুর মন চাইলে যেতে পারে।

কিন্তু নীতু যেতে চাইল না। বুড়ো মানুষদের আড্ডা তার ভাল্লাগে না। ফুপুকে জানাল সে বাড়িতেই থাকবে। বাগানে বসে বই পড়ে কাটাবে সময়।

ফুপু চলে যাওয়ার পরে নিজের ঘরে ঢুকল নীতু। সঙ্গে নিয়ে আসা একটা হরর বই পড়ার চেষ্টা করল। কিন্তু ভ্যাম্পায়ারের কাহিনি তাকে আকৃষ্ট করতে পারল না। কিছুক্ষণ পরে বই বন্ধ করে ফেলল নীতু। সিধে হলো। বেরিয়ে এল হলঘরে। কী করা যায় ভাবছে। কিন্তু করার মত কোনও কাজ নেই। ফুপুর বাড়িতে গরমের ছুটিটা কাটছে খুবই বিরক্তিকর ভাবে। নীতু আসতে চায়নি। কিন্তু বাবা একরকম জোর করে পাঠিয়েছেন ওকে। তিনি ব্যবসার কাজে অস্ট্রেলিয়া যাবেন। নরফোকের বাড়িতে নীতু একা থাকবে, ব্যাপারটা ভাল লাগছিল না তাঁর। ওদিকে তাঁর বড় বোন

হ্যারিয়েট মাঝে মাঝেই ফোন করে হুকুম দিয়েছেন এবারের ছুটিতে নীতুকে যেন তাঁর কাছে পাঠিয়ে দেয়া হয়।

দুলাভাইকে পছন্দ না করলেও বড় বোনকে ভয় পান নীতুর বাবা। তাই তাঁর আদেশ অমান্য করতে পারেননি। নীতুকে পাঠিয়ে দিয়েছেন ফুপু বাড়ি। কিন্তু এত বড় বাড়িতে সঙ্গীহীন ষোড়শী নীতুর চঞ্চল মন হাঁপিয়ে উঠছে।

হলঘর ধরে হাঁটছে নীতু, চোখ চলে গেল চিলেকোঠার দরজায়। দরজার সামনে এক মুহূর্ত দাঁড়াল ও। হ্যারিয়েট ওকে পইপই করে মানা করেছেন চিলেকোঠার ধারেকাছেও যেন না যায় নীতু। এর মধ্যে কী রহস্য আছে...নীতুর খুব কৌতূহল হলো রহস্য ভেদ করবে। ফুপুর সাবধান বাণী জোর করে মাথা থেকে দূর করে দিল। দরজার নবে হাত রাখল। মোচড় দিল। মোচড় খেল নব। তার মানে তালা মারা নেই। কিন্তু নীতু ডোরনব থেকে সরিয়ে নিল হাত। দ্বিধায় ভুগছে। ফুপু বলেছেন এ ঘরে না যেতে।

চলে যাচ্ছিল নীতু। কিন্তু কৌতূহলের জয় হলো। হ্যারিয়েট ফুপু পাগলাটে স্বভাবের মানুষ, নীতুর বাবা আগেই ওকে সাবধান করে দিয়েছেন, পাগল মানুষ কত উদ্ভট কথাই তো বলে। তাদের সব কথা বিশ্বাস করা বোকামি।

সিদ্ধান্ত নিয়ে ফেলল নীতু। ডোরনবে আবার হাত রাখল ও, মোচড় দিল জোরে। তারপর ধাক্কা মেরে খুলে ফেলল দরজা। কতগুলো সিঁড়ি উঠে গেছে চিলেকোঠায়। নীতু ধীর পায়ে বাইতে লাগল সিঁড়ি। চিলেকোঠার মেঝের সমান্তরালে ও এসেছে, একটা দৃশ্য দেখে জমে গেল। ও বিস্ফারিত দৃষ্টিতে তাকিয়ে আছে–একটা অর্ধমানব ও অর্ধ জানোয়ারের দিকে। ভয়ঙ্কর প্রাণীটা কটমট করে চেয়ে আছে নীতুর দিকে। মুখ দিয়ে

আর্তচিৎকার বেরুল নীতুর। হুড়মুড়িয়ে নামতে শুরু করল সিঁড়ি দিয়ে।

অসুস্থ বোধ করছে নীতু। যা দেখেছে বিশ্বাস করতে চাইছে না মন। কী ভয়ঙ্কর দানব! চিলেকোঠার দরজা খুলে সিঁড়ির দিকে দৌড়াল নীতু। তারপর শুনতে পেল সেই শব্দ যার ভয় পাচ্ছিল এতক্ষণ। থপ্ থপ্ থপ্ থপ্। চিলেকোঠার সিঁড়ি বেয়ে নেমে আসছে ওটা–পিছু নিয়েছে নীতুর।

নীতুর মনে হলো হাঁটু ভেঙে পড়ে যাবে ও। হল ল্যান্ডিং-এ সৃষ্টি ছাড়া জীবটাকে দেখতে পেল ও। দৌড়াবার চেষ্টা করল। পারল না। কুৎসিত প্রাণীটা ওর দিকেই এগিয়ে আসছে। কালো, ঘন লোমে বোঝাই একটা হাত বাড়িয়ে দিল। ছুটল নীতু।

সিঁড়ি বেয়ে নামতে গিয়ে আরেকটু হলে আছাড় খেয়ে পড়ে যাচ্ছিল ও। পিশাচটা ওর পেছন পেছন আসছে। ঘনঘন শ্বাস নিচ্ছে ওটা। পরিষ্কার শুনতে পাচ্ছে নীতু। ও একছুটে ঢুকে পড়ল লিভিংরুমে।

এক সেকেন্ডের মধ্যেই বুঝে ফেলল নীতু এ ঘর থেকে বেরুবার রাস্তা নেই। আবার দরজা লক্ষ্য করে ছুটল। থাবা চালাল জানোয়ার। অল্পের জন্য মিস হলো টার্গেট। বাউলি কেটে বেরিয়ে এল নীতু।

হলঘর ধরে কিচেনের দিকে ছুটল নীতু। কদাকার অন্ধকারের প্রাণীটা টলতে টলতে ওর দিকেই আসছে। ওটার মুখ মনের পর্দা থেকে মুছে ফেলার চেষ্টা করল নীতু। ওটার চেহারা– অনেকটা মানুষের মত–এজন্যই অস্বস্তি বেশি লাগছে ওর। রান্নাঘরের খিড়কির দরজা খুলে বারান্দায় চলে এল নীতু। কিন্তু যখন বুঝতে পারল বাগান থেকে বেরুবার রাস্তা নেই, ততক্ষণে দেরি হয়ে গেছে।

বাগানের পাথুরে দেয়ালে পিঠ চেপে ধরল নীতু। খিড়কির দরজা দিয়ে বেরিয়ে এল বীভৎস প্রাণীটা, এগোচ্ছে নীতুর দিকে। কুৎসিত মুখে নোংরা হাসি। আবার থাবা চালাল ওটা। আরেকবার বাউলি কেটে টার্গেট মিস করে দিল নীতু।

কিন্তু ওটা নীতুর অনেক কাছে চলে এসেছে। নীতু রান্নাঘরে ছুটল। সেখান থেকে হলঘরে। তবে সদর দরজায় পৌঁছুতে পারল না। তার আগেই কীসের সঙ্গে বাড়ি খেয়ে দড়াম করে পড়ে গেল মেঝেতে।

ভয়ঙ্কর জীবটা নীতুর সামনে এসে দাঁড়াল। বাড়িয়ে দিল রোমশ হাত। নীতুর মাথা স্পর্শ করল।

'তুমি এসেছ,' বলল ওটা মানুষের গলায়।

'তুমি এসেছ,' খাঁচায় বসে ভেংচাল কাকাতুয়া। জ্ঞান হারিয়ে ফেলল নীতু।

জ্ঞান ফিরে পেল নীতু, চোখ মেলে চাইতেই চমকে গেল ভয়ানক। সৃষ্টিছাড়া জীবটা এখনও ঝুঁকে দেখছে ওকে। তার পাশে হ্যারিয়েট ফুপু।

'নীতু, তুই একটা বদমাশ। মানা করেছিলাম না চিলেকোঠার ধারে কাছেও ঘেঁষবি না। বলেছিলাম ওখানে গেলে পস্তাবি।' রাগে নীতুর দিকে আঙুল তুলে নাড়লেন তিনি। 'তোর কারণে ভয় পেয়েছে বেচারা হারম্যান।'

'বেচারা হারম্যান,' পুনরাবৃত্তি করল কাকাতুয়া।

'হ্যাঁ, বেচারাই তো,' বললেন ফুপু, আদর করে নেড়ে দিলেন ছেলের মাথার চুল। 'আর্থার ওকে নিয়ে কত এক্সপেরিমেন্ট করল অথচ ও আর আগের চেহারা ফিরে পেল না।'

নীতুর দিকে ফিরলেন হ্যারিয়েট ফুপু। 'তোকে আর আমরা

ছাড়তে পারব না, নীতু। কারণ তুই এখন আমাদের গোপন কথা জেনে ফেলেছিস। তোর বাবা অস্ট্রেলিয়া থেকে ফিরে তোর খবর নেয়ার জন্য ফোন করলে জানিয়ে দেব তুই আমাদের এখানে আসিসইনি। আমরা চিলেকোঠায় ওর জন্য চমৎকার একটি ঘরের ব্যবস্থা করতে পারব, তাই না, হারম্যান?'

উন্মাদ ফুপুর দিকে তাকাল নীতু। তারপর চাইল ফুপাতো ভাইয়ের দিকে। হারম্যানের কদাকার চেহারায় জান্তব উল্লাস।

'আমাদের সঙ্গ তোর মন্দ লাগবে না, নীতু।' বললেন ফুপু।

'মন্দ লাগবে না,' ক্যাকক্যাক করল কাকাতুয়া।

গলা ফাটিয়ে চিৎকার দিল নীতু। তারপর জ্ঞান হারাল আবার।

হারম্যান ওর অচেতন দেহ আলগোছে তুলে নিল কোলে, তারপর চলল চিলেকোঠার সিঁড়ি অভিমুখে।

---

## রক্তচক্ষু

**জানুয়ারি ৪, ১৯৪৯**

ওই চোখ! লাল টকটকে একজোড়া চোখ! ক্রোধ যেন ঠিকরে বেরুচ্ছে চোখজোড়া থেকে। ওদিকে চোখ পড়লে দম বন্ধ হয়ে আসতে চায় আমার। মনে হয় ভেতরটা যেন জ্বলে পুড়ে যাচ্ছে ওই চোখের ভয়ঙ্কর দৃষ্টিতে। ইচ্ছে করে চোখ বুজে থাকি। সরে যাই ওই ভয়াল চাউনির সামনে থেকে।

কিন্তু আমি অসহায়। তীব্র ভয়ে সমস্ত শরীর অসাড় আমার। বিছানায় শুয়ে জানালার বাইরে থেকে ভুতুড়ে ওই চোখ দেখা ছাড়া আর কিছু করতে পারি না আমি। অথচ ওই চোখের অধিকারী নেকড়েটিকে নিজের হাতে এক হপ্তা আগে হত্যা করেছি আমি।

ওপরের ওই লেখাটি একটি ডায়েরির। ট্রয় ব্রাডফোর্ড নামে এক তেরো বছরের কিশোরের লেখাটি পড়ার সময় ছমছম করে উঠল গা।

ট্রয় এবং তার বাবা জ্যাক কানাডার ম্যানিটোবার এক খামার বাড়িতে এসেছে সাপ্তাহিক ছুটি কাটাতে। এ বাড়িতে ব্রাডফোর্ড পরিবার একসময় বাস করত। বাড়ির মূল মালিক ট্রয়ের দাদু অর্থাৎ ওর বাবার বড় চাচা স্কালি ব্রাডফোর্ড। তিনি ছিলেন খেয়ালী

স্বভাবের মানুষ। আত্মীয়স্বজনের চেয়ে খামারের জন্তুজানোয়ারদের নিয়ে সময় কাটাতেই পছন্দ করতেন।

পরিবারের অন্যান্য সদস্যর সঙ্গে স্কালির দেখা সাক্ষাৎ কমই হত। তবে তিনি ভাতিজা আর ভাতিজিদের কাছে ছুটির সময় চিঠি লিখে যোগাযোগটা রক্ষা করে চলতেন। অবশ্য সে সব চিঠির বেশিরভাগ জুড়ে থাকত কীভাবে একটি ছোট খামার দক্ষতার সাথে পরিচালনা করা যায় তার ফিরিস্তি। লিখতেন খামারের গরু, ভেড়া, ছাগল, মুরগী ইত্যাদি সম্পর্কে।

১৯৮৫ সালে ৭৭ বছর বয়সে মারা যান স্কালি চাচা। ব্রাডফোর্ড পরিবার খামারটা লিজ দেয়ার সিদ্ধান্ত নেয়। তবে খামার বাড়ির মালিকানা তাদের হাতেই থাকে।

ট্রয় আর তার বাবা এখানে এসেছে বাড়িটার কিছু অংশ মেরামত করার জন্যে। নতুন দরজা-জানালা বানাল ওরা, তারপর হাত দিল ফায়ারপ্লেসের আলগা হয়ে যাওয়া পাথর সিমেন্ট দিয়ে বাঁধানোর কাজে।

ট্রয়ের বাবা বাইরে সিমেন্ট মাখাতে ব্যস্ত, ট্রয় ফায়ারপ্লেসের প্রতিটি পাথর পরীক্ষা করে দেখল কোনটাতে সিমেন্ট লাগাতে হবে। সফটবল সাইজের একখণ্ড পাথর বেরুল ফায়ারপ্লেসের নীচ থেকে। ওটার দিকে তাকিয়ে অবাক হয়ে গেল ট্রয়। কারণ পাথরখণ্ডের গায়ে সিমেন্টের কোনও দাগ নেই। যেখান থেকে টুকরোটা তুলে এনেছে সেই গর্তে উঁকি দিল ট্রয়। ভেতরে ছোট, বাদামী রঙের একখানা বই পড়ে আছে।

হাত বাড়িয়ে বইটা তুলে আনল ট্রয়। একটা পুরনো নোট বই। চামড়া দিয়ে বাঁধানো। প্রথম পৃষ্ঠাটা ওল্টাল ও। ওখানে কালো কালিতে লেখা 'রেনেগেড'। নোটবইয়ের অন্যান্য পাতাগুলো ভরে আছে গোটা গোটা অক্ষরের হাতের লেখায়।

পাতাগুলো হলুদ হয়ে গেছে। বোঝাই যায় অনেক পুরানো।

সাবধানে পৃষ্ঠা উল্টে চলল ট্রয়। থমকে গেল জানুয়ারি ৪, ১৯৪৯ লেখা পাতাটিতে এসে। এ পাতায় বর্ণনা দেয়া হয়েছে রক্তচক্ষু নেকড়ের।

'বাবা!' চেঁচিয়ে উঠল ট্রয়। 'দেখে যাও কী জিনিস পেয়েছি।'

ট্রয়ের বাবা নোটবইখানা উল্টেপাল্টে দেখে মন্তব্য করলেন, 'বোঝাই যাচ্ছে এটা স্কালি চাচার জিনিস। তাঁর হাতের লেখা আমি চিনি। ছেলেবেলায় মজার মজার চিঠি লিখতেন তিনি আমাকে।'

'কিন্তু রেনেগেডটা কে?' জিজ্ঞেস করল ট্রয়।

'নামটা চেনা চেনা লাগছে। তবে এ মুহূর্তে ঠিক মনে পড়ছে না। দেখি তো প্রথম পাতাটা পড়ে কী লিখেছে।'

**মার্চ ১৪, ১৯৪৮**

আমার চতুষ্পদ পশুটির জন্যে ডায়েরি লিখব ঠিক করেছি। ওটা এক মাস বয়সের একটা নেকড়ের বাচ্চা। মা-বাবা নেই। ওকে একটা গাছের গুঁড়ির মধ্যে কুড়িয়ে পেয়েছি আমি। বাচ্চাটার বাবা-মা'র খোঁজ করেও ব্যর্থ হয়েছি। নেকড়ে মা সাধারণত এক সাথে আধ ডজন বাচ্চার জন্ম দেয়। বুঝতে পারছি এ বাচ্চাটা পরিবারের আদর-যত্ন থেকে বঞ্চিত। মা'র দুধও হয়তো বেশিদিন খেতে পায়নি বেচারী। ঠাণ্ডায় কাঁপছিল বাচ্চাটা। ওকে এভাবে অসহায় ভাবে মরতে দিতে মন চায়নি আমার। তাই বাড়িতে নিয়ে এসেছি। পুষব ঠিক করেছি। ওর নাম দেব রেনেগেড।

আমার প্রতিবেশী কৃষকরা রেনেগেডকে মেনে নিতে চাইবে না জানি। কারণ নেকড়েরা চাষাদের চরম শত্রু। নেকড়েরা সুযোগ পেলেই ওদের হাঁস-মুরগী, ভেড়াদের ওপর হামলা চালিয়ে বসে।

কাজেই নেকড়েদের কৃষকরা ঘৃণার চোখে তো দেখবেই।

কিন্তু এই ছোট নেকড়ের বাচ্চাটার ওপর আমার মায়া পড়ে গেছে। আমার প্রিয় ভেড়া মেলাডির জন্যে রেনেগেড হুমকি হয়ে ওঠার আশংকা থাকলেও বাচ্চাটাকে ফেলে দিতে পারব না। আমি বিশ্বাস করি বুনো প্রাণীদের মধ্যেও ভাল কিছু গুণ থাকে। ওরা বুদ্ধিমান এবং ধূর্ত হয়। আমি প্রমাণ করে দেব ভালবাসা আর ধৈর্য নিয়ে প্রতিপালন করলে নেকড়েও মানুষের কাজে লাগতে পারে, হয়ে উঠতে পারে তাদের বন্ধু।

'এখন মনে পড়েছে,' জ্যাক বললেন তাঁর ছেলেকে, 'স্কালি চাচা রেনেগেড নামে একটা নেকড়ের বাচ্চাকে পুষতে শুরু করেছিলেন। একবার নেকড়েটাকে নিয়ে চিঠিও লিখেছিলেন আমাকে। এক বছর বয়সে মারা যায় রেনেগেড। চাচা তারপর ওটার কথা আর কখনও উল্লেখ করেননি।'

ডাইরিতে স্কালি কীভাবে নেকড়ের বাচ্চাটাকে লালন-পালন করছেন, কীভাবে ওটা বড় হয়ে উঠছে, ট্রেনিং নিচ্ছে তার বর্ণনা দিয়েছেন। গরম শেষ হবার আগেই রেনেগেড বসতে শিখে যায়, কোনও জিনিস দূরে ছুঁড়ে মারলে তা দৌড়ে নিয়ে আসতে পারত, নাম ধরে ডাকলেই চলে আসত কাছে।

**সেপ্টেম্বর ৮, ১৯৪৮**

সবাই আমাকে বোঝাতে চাইছে একমাত্র ভাল নেকড়ে হলো মৃত নেকড়ে। আমার চেনাজানা কৃষক এবং ব্যবসায়ীরা রীতিমত যুদ্ধ ঘোষণা করে বসেছে এই ভয়ঙ্কর প্রাণীগুলোর বিরুদ্ধে। এ বছর একশোরও বেশি নেকড়ে গুলি করে মেরেছে ওরা, যেন পৃথিবীর বুক থেকে নেকড়ের বংশ ধ্বংস করে তবে ছাড়বে।

কী ভুলটাই না করছে ওরা! এই প্রাণীগুলোকে অবশ্যই রক্ষা করা উচিত।

রেনেগেড বেশ বড় হয়ে উঠেছে। ওর নমনীয় শরীরের শক্তিশালী পেশী কিলবিল করে ওঠে নড়াচড়ার সময়। রূপোর মত চকচকে চামড়া ওর। রেনেগেডের গলায় পরিয়ে দিয়েছি ব্রোঞ্জ রঙের চওড়া রিং, যেন মিশরীয় রাজার গলার হার।

রেনেগেড়কে এক কথায় অদ্বিতীয় বলা যায়। এ এলাকার অন্যান্য নেকড়ের মত ওরও সামনের প্রতিটি থাবায় একটি করে অতিরিক্ত আঙুল, আর পেছনের থাবায় তিনটে করে।

তবে আমি সবচে' মুগ্ধ হই রেনেগেডের চোখ দেখে। বুদ্ধির ঝিলিক ওঠে ওই চোখে। বুনো চাউনির মাঝেও আমার জন্যে ফুটে ওঠে সমীহ। তবু চোখজোড়ার দিকে তাকালে কেন জানি মাঝে মাঝে শিরশির করে ওঠে গা। ওর রক্তে রয়েছে খুনের নেশা। তবু ওকে বিশ্বাস করি আমি। বিশ্বাস আর ভালবাসার একটা বন্ধন গড়ে উঠেছে আমাদের দু'জনের মধ্যে।

**অক্টোবর ২৫, ১৯৪৮**

ব্যাপারটা এখন আর হাসি-তামাশার পর্যায়ে নেই। আমি ওদেরকে পরিষ্কার বলে দিয়েছি আমার নেকড়ের গায়ে হাত দেয়ার দুঃসাহস যেন কেউ না দেখায়। ওরা আমার বিরুদ্ধে অভিযোগ তুলেছে আমি নাকি একটা খুনীকে পুষে বড় করছি। কিন্তু আমি জানি রেনেগেড খুনী নয়।

তবে একথা সত্য আমি এবারের গ্রীষ্মে একটা বাছুর আর একটা ছাগল হারিয়েছি নেকড়ের হামলায়। কিন্তু এই হত্যাকাণ্ডের জন্যে রেনেগেড দায়ী নয়। মাটিতে পায়ের ছাপ লক্ষ করেছি। রেনেগেডের সাথে মেলে না। রেনেগেড বুনো স্বভাবের নয়। ও

আমার একান্তই পোষ্য, ভীরু একটা প্রাণী।

**নভেম্বর ২৩, ১৯৪৮**

অন্যান্যের মত আমার খামার সেভাবে আক্রান্ত হয়নি নেকড়েদের দ্বারা। রেনেগেড তার জাতভাইদের আমার এলাকা থেকে দূরে সরে থাকতে নির্দেশ দিয়েছে কি না কে জানে। ও আমার খামারের অভিভাবকের দায়িত্ব পালন করে চলেছে। আমাদেরকে আগলে রাখছে রেনেগেড। রাতে ওর ডাক কানে ভেসে এলে স্বস্তি পাই আমি।

**ডিসেম্বর ২৮, ১৯৪৮**

এ আমি কী করলাম? এরকম একটা ভুল আমি করতে পারলাম? তীব্র অনুশোচনার আগুনে বুকটা জ্বলে পুড়ে খাক হয়ে যাচ্ছে। কিন্তু এখন আর কিছুই করার নেই।

শহর থেকে কিছু জিনিস কিনে মাত্র বাড়ি ফিরছি আমি, কানে ভেসে এল মেলোডির আর্ত-চিৎকার। মেলোডি গত বছর এলাকার সেরা ভেড়া হিসেবে নীল ফিতে জিতে নিয়েছে। খুব প্রিয় আমার মেলোডি। ওর আর্তনাদ শুনে দৌড়ে গেলাম খোঁয়াড়ে। দেখলাম মরতে বসেছে মেলোডি। সমস্ত শরীরে ক্ষত। কেউ তীব্র আক্রোশে আঁচড়ে খামছে বিধ্বস্ত করে ফেলেছে মেলোডিকে। পাশে দাঁড়িয়ে আছে রেনেগেড, থাবা বেয়ে ফোঁটায় ফোঁটায় ঝরছে রক্ত।

তা হলে রেনেগেডই ওর এমন দশা করেছে। ইস্, কী যে ভুল করেছি আমি ওটাকে আশ্রয় দিয়ে। ভুলে গিয়েছিলাম নেকড়ে নেকড়েই। সাপকে যতই দুধকলা খাওয়াও, সুযোগ পেলেই সে ছোবল দেবে, নেকড়েও তেমনি। ওদেরকে আসলে পোষ মানানো

সম্ভব নয়। ওদের রক্তেই মিশে আছে হিংস্রতা।

আমার সবচে' প্রিয় প্রাণীটি মৃত্যু যন্ত্রণায় কাতরাতে কাতরাতে হঠাৎ হেঁচকি তুলে থেমে গেল। মারা গেছে। আর ওর মৃত্যুর জন্যে দায়ী ওই নেকড়েটা যাকে আমি বন্ধু ভেবে বিশ্বাস করেছিলাম। দাঁড়িয়ে আছে ওটা। আমার দিকে দৃষ্টি। যেন ব্যঙ্গ করছে। বিশ্বাসঘাতক!

আমার ভেতরে ক্রোধের একটা বিস্ফোরণ ঘটল। চট করে বন্দুকটা তুলে তাক করলাম, চালিয়ে দিলাম গুলি। সাথে সাথে মারা গেল রেনেগেড। খুশি হয়ে উঠলাম মনে মনে। মেলোডির হত্যার শোধ নিয়েছি তো!

কিন্তু একটু পরেই আমার আনন্দ বিষাদে পরিণত হলো। ভয়ঙ্কর সত্যটা উদঘাটন করতে পেরে ফাঁকা হয়ে গেল ভেতরটা। হায় হায়, এ কী করেছি আমি!

মৃত ভেড়া আর নেকড়েটার সামনে গিয়ে দাঁড়াতে যে দৃশ্য দেখতে পেলাম ধক্ করে উঠল বুক। আমি যেখানে দাঁড়িয়েছি তার সামনে আমার বাড়ির পেছনে বারান্দা। বারান্দার পরে একটা খাল। আর খালের কিনারে পড়ে আছে বিশালদেহী একটা ধূসর নেকড়ে। গলাটা ছিন্ন-ভিন্ন। ওখানে পাথর হয়ে দাঁড়িয়ে রইলাম অনেকক্ষণ। কী ঘটেছে বুঝে উঠতে সময় লাগল। মাটিতে ভেজা পায়ের ছাপের দিকে তাকিয়ে থাকতে থাকতে হঠাৎ গোটা ব্যাপার পরিষ্কার হয়ে গেল আমার কাছে।

রেনেগেড হামলা চালায়নি মেলোডিকে! কাজটা করেছে ওই ধূসর নেকড়েটা। রেনেগেড বরং রক্ষা করতে গিয়েছিল মেলোডিকে। প্রচণ্ড মারামারি হয় তার ধূসর নেকড়ের সঙ্গে। রেনেগেডের থাবায় যে রক্ত আমি ঝরতে দেখেছি তা মেলোডির নয়। ওই নেকড়ের রক্ত!

ইস্, রাগের মাথায় এ কী কাণ্ড করেছি আমি। নিজের হাতে মেরে ফেললাম আমার বিশ্বস্ত সঙ্গীকে!

নাহ্, আমার আর হাত চলছে না। আজ আর কিছু লিখতে পারব না।

'এ জন্যেই স্কালি চাচা রেনেগেড সম্পর্কে আমার কাছে আর কিছু লেখেননি।' মন্তব্য করলেন জ্যাক। 'খুবই আপসেট হয়ে পড়েছিলেন তিনি। ভুল করে রেনেগেডকে মেরে ফেলেছেন শুনলে প্রতিবেশীরা তাঁকে নিয়ে ঠাট্টা করত। তাই কাউকে কিছু বলেননি।'

'ডায়েরিটা তোমার চাচা লুকিয়ে রেখেছিলেন যাতে ব্যাপারটা কেউ জানতে না পারে, তাই না?' জিজ্ঞেস করল ট্রয়।

'হতে পারে,' জবাব দিলেন জ্যাক। 'কিন্তু ডায়েরিটা তিনি পুড়িয়ে ফেললেই পারতেন। রেখে দিলেন কেন!'

'বাবা, স্কালি দাদু রেনেগেড মারা যাবার পরে কিছু রোমহর্ষক অভিজ্ঞতার কথা লিখে রেখে গেছেন। আমি একটা পাতা পড়েও ফেলেছি। খুব ভয় লেগেছে।'

ট্রয় সেই পাতাটা খুলে দেখাল ওর বাবাকে। তারপর পড়ে শোনাতে লাগল।

**জানুয়ারি ৪, ১৯৪৯**

ওই চোখজোড়া! টকটকে লাল চোখজোড়া প্রচণ্ড রাগে জ্বলতে থাকে। আমার শরীর অবশ হয়ে যায়। দম বন্ধ হয়ে আসে। এমনকী চোখের পলকও ফেলতে পারি না। প্রতিহিংসায় জ্বলজ্বল করা ওই চাউনি দেখতে চাই না বলে চোখ বুজে থাকতে চাই।

কিন্তু আমি অসহায়। ভয়ে সমস্ত শরীর অসাড়। বিছানায় শুয়ে

জানালার বাইরের ভুতুড়ে ওই চোখ দেখা ছাড়া আর কিছুই করতে পারি না। অথচ ওই চোখের অধিকারী নেকড়েটাকে নিজের হাতে এক হতপ্তা আগে হত্যা করেছি আমি।

কোনোই সন্দেহ নেই ওটা রেনেগেড, যদিও পুরো শরীরটা আমি দেখতে পাইনি। শুধু অপলক জ্বলন্ত চোখ জোড়া আর নেকড়ের. অস্পষ্ট একটা চেহারা ভাসতে দেখেছি মাটি থেকে ওপরে।

সে রাতে আমি লেপ মুড়ি দিয়ে শুয়েছিলাম হাড় কাঁপানো শীতে, গভীর রাতে আবির্ভাব ঘটল ভূতটার। জানি না কতক্ষণ ওটা আমার জানালার সামনে দাঁড়িয়ে ছিল। হঠাৎ ঘুম ভেঙে জানালার দিকে তাকাতেই ওটাকে দেখতে পাই আমি। প্রচণ্ড আতঙ্কে দিশেহারা হয়ে পড়ি।

সময়ের হিসেব গুলিয়ে ফেলেছিলাম আমি। জানি না কতক্ষণ পরস্পরের দিকে তাকিয়ে থেকেছি। অবশেষে নেকড়ের মুখটা হারিয়ে গেল অন্ধকারে, আমিও যেন হুঁশ ফিরে পেলাম। এখন বুঝতে পারছি রেনেগেডের প্রেতাত্মা এসেছে আমাকে ভয় দেখাতে।

'ওয়াও!' চেঁচিয়ে উঠল ট্রয়। 'এ অবিশ্বাস! তোমার চাচা কি সত্যি রেনেগেডের ভূত দেখেছিলেন?'

'হয়তো মনে মনে। দুঃস্বপ্ন কিংবা গোটা ব্যাপারটাই ছিল তাঁর কল্পনা।'

'আচ্ছা। এসো, আবার পড়া শুরু করি।'

**জানুয়ারি ২২, ১৯৪৯**

হিংসা আর ঘৃণায় পূর্ণ ওই চোখ জোড়া ফিরে এসেছে আবার!

এবার আর জানালার বাইরে নয়, আমার বিছানার ওপরে ভাসছে সেই কাল্পনিক মুখ!

গভীর ঘুম ভেঙে তাকাতেই দেখি সেই চোখ! অন্ধকারের মধ্যে জ্বলছে। সাথে সাথে জমে গেলাম আমি। রেনেগেড তার খুরের মত ধারাল দাঁত বের করে নিঃশব্দে ভেংচি কাটল যেন আমাকে। তারপর গর্জে উঠল ক্রুদ্ধ গলায়।

মনে হলো আমার ওপর হামলা করতে যাচ্ছে নেকড়েটা, কামড় বসিয়ে দেবে গলায়। কিন্তু আমি না পারছি চিৎকার দিতে না সম্ভব হচ্ছে শরীরের একটা পেশী নড়াতে। তীব্র আতঙ্কে সমস্ত শক্তি হারিয়ে ফেলেছি যেন। রেনেগেডের বাঁকানো থাবা আর জ্বলন্ত চক্ষু আমার কাছ থেকে মাত্র এক ইঞ্চি দূরে। চাপা গলায়, হিংস্র ভঙ্গিতে গর্জে চলেছে ও।

আর সহ্য করতে পারলাম না, প্রাণপণে চেঁচিয়ে উঠলাম, 'এসো! আমাকে হত্যা করো। হত্যা করে প্রতিশোধ নাও, রেনেগেড।'

ঠিক তখন সবকিছু আবার আঁধার হয়ে এল। নেমে এল নীরবতা। এক মুহূর্তের জন্যে মনে হলো আমি আর বেঁচে নেই, মারা গেছি। চেতনা ফিরে আসতে তাকালাম জানালার দিকে। বাইরে, বরফ ঢাকা প্রেইরির ওপরে অকৃপণ হাতে নরম আলো বিলিয়ে চলেছে চাঁদ। টের পেলাম ঘামে ভিজে গেছে শরীর, ঠাণ্ডায় ঠকঠক করে কাঁপছে গা। কোন ব্যথা নেই শরীরে। আছে শুধু তীব্র ক্লান্তি আর উদ্বেগ।

বেঁচে আছি আমি, রেহাই পেয়েছি ভূতটার হাত থেকে।

ঠিক তখন দূর থেকে ভয়ঙ্কর গলায় ডেকে উঠল একটা নেকড়ে। ডাকটা যেন ঢুকে গেল আমার রক্তের মধ্যে, হিম হয়ে এল গা। এই ডাক আমি চিনি। রেনেগেডের ডাক। বুঝতে

পারলাম আবার ফিরে আসবে রেনেগেডের ভূত। আসবে প্রতিহিংসা চরিতার্থ করতে। তবে কখন তা জানি না।

স্কালি ডায়েরি পড়ে জানা গেল রেনেগেডের ভূত তাঁকে বছরের বিভিন্ন সময় ভয় দেখিয়েছে। ১৯৪৯ থেকে ১৯৮৫ সালে, মৃত্যুর আগ পর্যন্ত নেকড়েটার ভূত দেখেছেন তিনি।

ডায়েরি পড়া শেষ করে বাবার দিকে তাকাল ট্রয়। 'তুমি রেনেগেডের ভূতে বিশ্বাস করো, বাবা?'

'না, ট্রয়। পৃথিবীতে ভূত বলে কিছু নেই। ভূত থাকে মনে। স্কালি চাচা রেনেগেডকে মারার পর থেকে অপরাধবোধে ভুগেছেন। তাই তার বারবার মনে হয়েছে রেনেগেডের ভূত তাঁকে ধরতে আসছে। পুরোটাই তাঁর কল্পনা। চাচার মৃত্যুর পরে আমাদের পরিবারের অনেকেই এ খামারবাড়িতে এসে থেকেছে। কই, কেউ তো ভৌতিক কিছু দেখতে বা শুনতে পায়নি।

'স্কালি চাচা ডায়েরি লিখতে পছন্দ করতেন। আমার ধারণা, অপরাধ বোধে সবসময় আচ্ছন্ন হয়ে থাকতেন বলে ডায়েরি লেখার সময় নেকড়েটার কথা ভেবে কল্পনায় অনেক রঙ চড়িয়েছেন। বেচারীর জন্যে দুঃখই লাগে। সারাটা জীবন একটা অপরাধবোধ নিয়ে কাটিয়ে গেলেন।'

রোববার সন্ধ্যা নাগাদ ট্রয় আর তার বাবার কাজ শেষ হয়ে গেল। ওরা ঘরের দরজা-জানালা বন্ধ করে উঠে পড়ল গাড়িতে। খামার বাড়ির রাস্তা ঘুরে বড় রাস্তায় উঠতে যাচ্ছে, এমন সময় চেঁচিয়ে উঠল ট্রয়, 'বাবা, দ্যাখো! ওটা একটা নেকড়ে না?'

ত্রিশ গজ দূরে, গাড়ির হেডলাইটের আলো পড়ল রূপোলি রঙের একটা নেকড়ের গায়ে। ওরা যেদিকে যাচ্ছে সেদিকে ছুটে যাচ্ছিল জানোয়ারটা। হঠাৎ ঘুরে দাঁড়াল নেকড়ে। লাফ দিয়ে উঠে

পড়ল হাইওয়ের মাঝখানে। দৌড় দিল ছুটন্ত গাড়িটাকে লক্ষ্য করে।

'বাবা, সাবধান! জানোয়ারটা গাড়ির নীচে চাপা পড়বে কিন্তু!'

ট্রয়ের বাবা ব্রেক কষে, স্টিয়ারিং হুইল বনবন করে ঘোরালেন বাঁ দিকে। খানিকটা স্কিড করে থেমে গেল গাড়ি। 'ওহ্, নো!' চেঁচিয়ে উঠল ট্রয়। 'নেকড়েটা চাপা পড়েছে!'

ট্রাঙ্ক খুলে একটা সার্চলাইট তুলে নিলেন জ্যাক। ছেলেকে নিয়ে দৌড়ালেন যেখানে জানোয়ারটা চাপা পড়েছে ধারণা করেছেন সেদিকে। কিন্তু এদিক-ওদিক টর্চের আলো ফেলেও কোনও নেকড়ে চোখে পড়ল না। নেকড়েটা বোধহয় চাপা পড়েনি।'

'অবশ্যই চাপা পড়েছে,' প্রতিবাদ করল ট্রয়। 'আমি পরিষ্কার দেখেছি। গাড়ির সামনের অংশে ধাক্কা খেয়েছে ওটা।'

গাড়ির সামনের অংশ পরীক্ষা করে দেখলেন জ্যাক। আঘাতের চিহ্ন পাওয়া যায় কি না। কিন্তু ফেন্ডারে রক্ত, লোম বা অন্য কিছু লেগে নেই। 'নেকেড়টা বেঁচে গেছে,' শেষে মন্তব্য করলেন জ্যাক।

এমন সময় রাতের নিস্তব্ধতা চিরে দিয়ে ডেকে উঠল একটা নেকড়ে। 'বাবা! তোমার পেছনে!' আঁতকে উঠল ট্রয়।

চরকির মত ঘুরলেন জ্যাক। হাতের টর্চের আলো সরাসরি গিয়ে পড়ল একটা নেকড়ের গায়ে। বসে আছে হাইওয়ের ধারে। জানোয়ারটার গায়ের চামড়া যেন চকচকে রূপো। গলায় ব্রোঞ্জের রিং। লেজটা কালো, ঘন লোমে ঢাকা।

ডাক বন্ধ করল নেকড়ে, তারপর আস্তে আস্তে মুখ ঘুরিয়ে তাকাল ট্রয় আর জ্যাকের দিকে। লাল টকটকে চোখ! আর কী ভয়ানক চাউনি!

'ওর চোখ, বাবা! আগুনের মত জ্বলছে দেখো!'

'হ্যাঁ। আর একটা ব্যাপার খুব অবাক লাগছে। লক্ষ করেছিস ওটার কোনও ছায়া পড়েনি মাটিতে? আলোটা যেন সোজা ওর শরীর ভেদ করে যাচ্ছে।'

ওদের দিক থেকে মাথা ঘুরিয়ে নিল নেকড়ে, তারপর করুণ সুরে পরপর কয়েকটা ডাক দিল। শেষে আস্তে আস্তে মিলিয়ে গেল রাতের আঁধারে।

নেকড়েটা যেখানে বসে ডাকছিল ওখানটাতে চলে এল ট্রয় আর তার বাবা। নরম মাটিতে নেকড়ের পায়ের ছাপ পড়েছে।

'থাবাগুলো দ্যাখো!' উত্তেজিত গলায় বলল ট্রয়। 'সামনের থাবায় ছ'টা আর পেছনেরটাতে তিনটা আঙুল! বাবা, এই মাত্র আমরা রেনেগেডের ভূতকে দেখেছি!'

---

# মন্দিরের পিশাচ

অনেক অনেক দিন আগে গৌরীদাসপুর নামে উত্তর বঙ্গের ছোট একটি গাঁয়ে বাস করত এক গরীব চাষা এবং তার বউ। তারা দু'জনেই ছিল বেজায় ভালমানুষ। তাদের অনেকগুলো বাচ্চা ফলে এতগুলো মানুষের ভরণপোষণ করতে গিয়ে নাভিশ্বাস উঠে যেত চাষার। বড় ছেলেটির বয়স যখন চোদ্দ, গায়ে-গতরে বেশ বলিষ্ঠ, সে বাপকে কৃষি কাজে সাহায্য করতে নেমে পড়ল। আর ছোট মেয়েগুলো হাঁটতে শেখার পরপরই মাকে ঘরকন্নার কাজে সহযোগিতা করতে লাগল।

তবে চাষী-দম্পতির সবচেয়ে ছোট ছেলেটি কোনও শক্ত কাজ করতে পারত না। তার মাথায় ছিল ক্ষুরধার বুদ্ধি—সে তার সবগুলো ভাইবোনের মধ্যে সবচেয়ে চালাক ছিল কিন্তু খুব দুর্বল শরীর এবং দেখতে নিতান্তই ছোটখাট ছিল বলে লোকে বলত ওকে দিয়ে কোনও কাজ হবে না। কোনও কাজেই লাগবে না সে। বাবা-মা ভাবল কৃষিকাজের মত শক্ত কাজ করা যেহেতু ছোট ছেলের পক্ষে সম্ভব নয় কাজেই ওকে পুরোহিতের কাজে লাগিয়ে দেয়া যাক। বাবা-মা একদিন ছোট ছেলেকে নিয়ে গাঁয়ের মন্দিরে চলে এল। বুড়ো পুরোহিতকে অনুনয় করল, তিনি যেন তাদের ছেলেটিকে শিষ্য হিসেবে গ্রহণ করেন এবং ওকে পড়ালেখা শেখান। যাতে বড় হয়ে সে মন্দিরে যজমানি (পুরোহিতগিরি)

করতে পারে।

বৃদ্ধ ছোট ছেলেটির সঙ্গে সদয় আচরণ করলেন। তাকে কিছু কঠিন প্রশ্ন করা হলো। ছেলেটি এমন চতুর জবাব দিল যে তাকে শিষ্য হিসেবে গ্রহণ করতে কোনওই আপত্তি করলেন না ধর্মগুরু। তিনি ওকে মন্দিরের টোলে ভর্তি করে দিলেন। ওখানে ধর্ম শিক্ষা দেয়া হত।

বৃদ্ধ পুরোহিত ছেলেটিকে যা শেখালেন, সবকিছু দ্রুত শিখে নিল সে। সে গুরুর অত্যন্ত বাধ্যগত ছাত্র। তবে তার একটা দোষ ছিল। সে পড়ার সময় ছবি আঁকত। এবং তার ছবির বিষয়বস্তু ছিল বেড়াল। ওই সময় মন্দিরে বেড়ালের ছবি আঁকার ব্যাপারে নিষেধ ছিল।

একা যখন থাকত ছেলেটি, তখনই এঁকে ফেলত বেড়ালের ছবি। সে ধর্মগুরুর ধর্মীয় বইয়ের মার্জিনে ছবি আঁকত, মন্দিরের সমস্ত পর্দা, দেয়াল এবং পিলারগুলো ভরে গিয়েছিল বেড়ালের ছবিতে। পুরোহিত বহুবার তাকে এসব ছবি আঁকতে মানা করেছেন। কিন্তু কে শোনে কার কথা! ছেলেটি ছবি আঁকত কারণ না এঁকে পারত না। ছবি না আঁকলে কেমন অস্থির লাগত তার। সে ছিল অত্যন্ত প্রতিভাবান একজন চিত্রকর। ছবি এঁকেই একদিন নাম কামানোর স্বপ্ন দেখত ছেলেটি। এ জন্য ধর্ম শিক্ষায় মন দিতে পারত না। ভাল ছাত্র হবার খায়েশও তার ছিল না। ভাল ছাত্র হতে হলে বই পড়তে হয়। কিন্তু পড়ার চেয়ে আঁকাআঁকিই তাকে টানত বেশি।

একদিন দেবী দুর্গার শাড়িতে বেড়ালের ছবি আঁকতে গিয়ে ধর্মগুরুর কাছে হাতেনাতে ধরা খেল ছেলেটি। বুড়ো খুবই রেগে গেলেন। বললেন, 'তুমি এখনই এখান থেকে চলে যাও। তুমি কোনওদিনও পুরোহিত হতে পারবে না। তবে চেষ্টা করলে

একদিন হয়তো বড় মাপের চিত্রকর হতে পারবে। তোমাকে শেষ একটি উপদেশ দিই শোনো। উপদেশটি কখনও ভুলো না। রাতের বেলা বড় জায়গা এড়িয়ে চলবে; ঘুমাবে ছোট জায়গায়!'

গুরুর এ কথার মানে কিছুই বুঝতে পারল না ছেলেটি। এ কথার মানে ভাবতে ভাবতে সে তার ছোট বোঁচকা গুছিয়ে নিয়ে বেরিয়ে পড়ল মন্দির থেকে। গুরুকে তাঁর কথার অর্থ জিজ্ঞেস করার খুব ইচ্ছে হচ্ছিল। কিন্তু ধমক খাওয়ার ভয়ে প্রশ্ন করল না। শুধু 'বিদায়' বলতে পারল।

মনে দুঃখ নিয়ে মন্দির ছেড়েছে ছেলেটি। কোথায় যাবে, কী করবে বুঝতে পারছে না। যদি বাড়ি যায়, পুরোহিতের কথা না শোনার অভিযোগে বাপ ওকে বেদম পিটুনি দেবেন তাতে কোনও সন্দেহ নেই। তাই বাড়ি যাওয়ার চিন্তা নাকচ করে দিল সে। হঠাৎ পাশের বাড়ির গাঁয়ের কথা মনে পড়ল। এখান থেকে চার ক্রোশ দূরে। ওই গাঁয়ে বিশাল একটি মন্দির আছে। মন্দিরের তরুণ-বুড়ো অনেক পুরোহিত আছেন। ছেলেটি শুনেছে ওখানেও একটি টোল আছে। সেখানে ধর্ম শিক্ষা দেয়া হয়। সে ঠিক করল ওই গাঁয়ে যাবে। মন্দিরের প্রধান পুরোহিতের হাতে-পায়ে ধরে বসবে তাকে টোলে ভর্তি করানোর জন্য। ওর কাতর অনুরোধ নিশ্চয় ফেলতে পারবেন না ঠাকুর মশাই।

কিন্তু ছেলেটি জানত না বড় মন্দিরটি বহু আগেই বন্ধ হয়ে গেছে। ওখানে একটা পিশাচ এসে আস্তানা গেড়েছে। পিশাচের ভয়ে পুরোহিতরা অনেক আগেই মন্দির ছেড়ে পালিয়েছেন। গাঁয়ের ক'জন সাহসী মানুষ পিশাচটাকে মারতে গিয়েছিল। তারা এক রাতে ছিল ওই মন্দিরে। কিন্তু পরদিন কাউকে জীবিত পাওয়া যায়নি। তাদের রক্তাক্ত, খাবলানো শরীর পড়ে ছিল মন্দিরের চাতালে। তারপর থেকে ভুলেও কেউ ওই মন্দিরের ছায়া মাড়ায়

না। পরিত্যক্ত মন্দিরটি এখন হানাবাড়িতে পরিণত হয়েছে। কিন্তু এসব কথা তো আর ছেলেটি জানত না। সে মন্দিরের টোলে ভর্তি হবার আশায় পথ চলতে লাগল।

চার ক্রোশ পথ পাড়ি দিয়ে গাঁয়ে পৌঁছুতে পৌঁছুতে সন্ধ্যা নেমে এল। গ্রামের মানুষ এমনিতেই তাড়াতাড়ি ঘুমিয়ে পড়ে, মন্দিরে পিশাচের হামলা হবার পর থেকে তারা সূর্য পশ্চিমে ডুব না দিতেই ঘরের দরজা এঁটে, বাতি নিভিয়ে শুয়ে পড়ে। আর মন্দির থেকে ভেসে আসা বিকট, বীভৎস সব চিৎকার শুনে শিউরে শিউরে ওঠে।

মন্দিরটি গাঁয়ের শেষ প্রান্তে, একটি টিলার ওপরে। ছেলেটি মন্দিরে আলো জ্বলতে দেখল। ভুতুড়ে মন্দিরে কেউ পুজো দিতেই যায় না, আলো জ্বালা দূরে থাক। তবে লোকে বলে পিশাচটা নাকি সাঁঝবেলা আলো জ্বেলে রাখে পথ ভোলা পথচারীদের আকৃষ্ট করার জন্য। আলোর হাতছানিতে দূর গাঁ থেকে আসা মুসাফির আশ্রয়ের খোঁজে মন্দিরে ঢুকলেই পিশাচের শিকার হয়।

ছেলেটি মন্দিরের বিশাল, কারুকাজ করা পুরু কাঠের দরজার সামনে দাঁড়াল। আঙুলের গাঁট দিয়ে টুক টুক শব্দ করল। কেউ সাড়া দিল না। আবার নক্ করল সে। জবাব নেই। মন্দিরের সবাই এত তাড়াতাড়ি ঘুমিয়ে পড়ল নাকি! অবাক হয় ছেলেটি। একটু ইতস্তত করে দরজায় ধাক্কা দিল সে। ক্যাআআচ শব্দে মেলে গেল কপাট। ভেতরে ঢুকল ছেলেটি। মাটির একটি প্রদীপ জ্বলছে কেবল। কিন্তু কাউকে দেখা যাচ্ছে না।

ছেলেটি ভাবল কেউ না কেউ নিশ্চয় আসবে। সে মেঝেতে বসে পড়ল। অপেক্ষা করছে। ছেলেটি লক্ষ করল মন্দিরের সব কিছুই ধুলোয় ধূসর হয়ে আছে। মাকড়সার জালে ছেয়ে গেছে প্রায় পুরোটা জায়গা। বোঝাই যায় অনেক দিন ঝাঁট পড়েনি।

হয়তো ঝাঁট দেয়ার লোক নেই। ছেলেটি মনে মনে আশান্বিত হয়ে উঠল তাকে ঠাকুর মশাই শিষ্য হিসেবে গ্রহণ করবেন ভেবে। কারণ ঘর ঝাঁট দেয়ার জন্য হলেও তো ওদের একজন লোক লাগবে।

জানালায় বড় বড় সাদা পর্দা ঝুলতে দেখে খুশি হয়ে গেল ছেলেটি। বাহ্, ছবি আঁকার চমৎকার ক্যানভাস পাওয়া গেছে। রঙ পেন্সিলের বাক্স সে সঙ্গেই নিয়ে এসেছে। দ্বিরুক্তি না করে বেড়ালের ছবি আঁকতে বসে গেল।

পর্দাগুলো ভরে ফেলল সে বড় বড় বেড়ালের ছবিতে। পথ চলার ক্লান্তিতে তার ঘুম এসে গেল। সে পুঁটুলি খুলে চাদর বিছিয়ে মেঝেতেই শুয়ে পড়ার তোড়জোর করছিল, এমন সময় মনে পড়ে গেল ধর্মগুরুর কথা: *রাতের বেলা বড় জায়গা এড়িয়ে চলবে; ঘুমাবে ছোট জায়গায়!*

মন্দিরটি প্রকাণ্ড; আর সে একা। গুরুর কথাগুলো মনে পড়তে, অর্থ না বুঝলেও, এবার তার কেমন ভয় ভয় করতে লাগল। সে ঘুমাবার জন্য ছোট ঘর খুঁজতে লাগল। ক্ষুদ্র একটি কুঠুরিও পেয়ে গেল। কুঠুরির দরজা খুলে ভেতরে ঢুকল। তারপর ছিটকিনি লাগিয়ে শুয়ে পড়ল মেঝেতে। একটু পরেই ঘুমিয়ে গেল।

গভীর রাতে ভয়ংকর একটা শব্দে জেগে গেল সে। মারামারি করছে কারা যেন। ফ্যাঁচফ্যাঁচ, অপার্থিব আওয়াজের সঙ্গে যুক্ত হয়েছে জান্তব চিৎকার। এমন ভয় পেল ছেলেটি, দরজার ফাঁক দিয়েও মন্দিরের ভেতরে তাকাতে সাহস পেল না। তার কেবলই মনে হচ্ছিল তাকালেই এমন ভয়াবহ কিছু একটা সে দেখবে যে হার্টফেল হয়ে যাবে। সে মেঝেতে গুটিসুটি মেরে পড়ে রইল। নিশ্বাস নিতেও ভুলে গেছে।

আলোর যে সূক্ষ্ম রেখা ঢুকছিল দরজার হিলকা দিয়ে তা হঠাৎ অদৃশ্য হয়ে গেল। ছেলেটি বুঝতে পারল নিভে গেছে মন্দিরের বাতি। নিকষ আঁধারে ডুবে গেল ঘর। তবে ভীতিকর শব্দগুলো চলল বিরতিহীন। ফোঁস ফোঁস নিশ্বাসের আওয়াজ, রক্ত হিম করা গলায় কে যেন আর্তনাদ করে উঠছে মাঝে মাঝে। গোটা মন্দির থরথর করে কাঁপছে। বোঝা যাচ্ছে দরজার বাইরে মরণপণ লড়াইয়ে মেতে উঠেছে দুটি পক্ষ। অনেকক্ষণ পরে নেমে এল নীরবতা। কিন্তু ছেলেটি ভয়ে নড়ল না এক চুল। অবশেষে ভোর হলো। সোনালি আলো দরজার ফাঁক দিয়ে ঢুকে পড়ল ক্ষুদ্র প্রকোষ্ঠে।

লুকানো জায়গা থেকে খুব সাবধানে বেরিয়ে এল ছেলেটি। তাকাল চারদিকে। দেখল মন্দিরের মেঝেতে রক্ত আর রক্ত! রক্তের পুকুরের মাঝখানে মরে পড়ে আছে গরুর চেয়েও আকারে বড় একটি দৈত্যাকার ইঁদুর। মন্দিরের পিশাচ!

কিন্তু এটাকে হত্যা করল কে? মানুষজন কিংবা অন্য কোনও প্রাণী দেখা যাচ্ছে না। হঠাৎ ছেলেটি লক্ষ করল সে গতরাতে পর্দায় যে সব বেড়ালের ছবি এঁকেছে, সবগুলো বেড়ালের গায়ে রক্ত মাখা! সে তক্ষুনি বুঝতে পারল পিশাচ ইঁদুরটাকে তারই আঁকা বেড়ালরা হত্যা করেছে। এবং এখন সে বুঝতে পারল বৃদ্ধ পুরোহিতের সেই সাবধান বাণীর মানে–*রাতের বেলা বড় জায়গা এড়িয়ে চলবে; ঘুমাবে ছোট জায়গায়।*

ওই ছেলেটি বড় হয়ে খুব বিখ্যাত চিত্রকর হয়েছিল। আর তার আঁকা বেড়ালের সেই ছবিগুলো এখনও ওই মন্দিরে আছে। আমার কথা বিশ্বাস না হলে ওই গাঁয়ে গিয়ে দেখে আসুন। গৌরীদাসপুর থেকে মাত্র চার ক্রোশ রাস্তা–টিলার ওপরে মন্দিরটা সহজেই চোখে পড়ে!

# পরিবার

‘ডেভিড বোধহয় সত্যি মেয়েটাকে ভালবাসে,’ বলল মা ইতস্তত ভঙ্গিতে। ‘আমাদের ছেলেকে আমরা অসুখী করতে চাই না, সবাই জান।’

মাথাটা ঝট করে পেছন দিকে হেলে গেল পেটের, হেসে উঠল। ওর লম্বা, ধারাল দাঁত ঝিকিয়ে উঠল আলোতে। ‘অবশ্যই ভালবাসে,’ কর্কশ শোনাল কণ্ঠ। ‘দারুণ ভালবাসে। নইলে মেয়েটাকে সে বিয়ে করতে চাইবে কেন?’ ওর শেষ কথাটা যেন সিলিং-এ ধাক্কা খেয়ে প্রতিধ্বনি হয়ে ফিরে এল।

‘ডেভিড আমাদের জন্য অনেক করেছে,’ মন্তব্য করল ল্যান্সলট। ‘আমাদের মধ্যে একমাত্র ও-ই একদিনের বেশি সময় বাইরে কাটানোর হিম্মত দেখিয়েছে। ওর এমন কিছু গুণ আছে যা দেখে মেয়েরা সহজেই ওর প্রতি আকৃষ্ট হয়ে পড়ে। ও যা-ই করুক সব আমাদের জন্যই করে।’

‘কিন্তু ও যদি মেয়েটাকে সত্যি ভালবাসে... পুনরাবৃত্তি করল মা, এক দৃষ্টিতে তাকিয়ে আছে নিজের সবুজ শিরা জেগে ওঠা হাতের দিকে, ‘সত্যি যদি ও...’

এবার ডেভিডের কথা বলার পালা। ‘হ্যাঁ, ওকে আমি পছন্দ করি। একথা সত্যি।’ স্বীকার করল সে। ‘অন্য যে কারও চেয়ে ওকে বেশি ভালবাসি আমি। কিন্তু তাতে কী আসে যায়? ল্যান্স

তো বললই আমি যাই করি না কেন সবই পরিবারের সুখ চেয়ে।'

'তুমি সত্যি ভাল, ডেভিড,' হাসল মা। তোমাকে ছাড়া আমরা চলতাম কীভাবে? বছরের পর বছর তুমি আমাদের রসদ যুগিয়ে চলেছ।'

প্রত্যেকেই সায় দেয়ার ভঙ্গিতে মাথা দোলাল। আনন্দে উজ্জ্বল হয়ে উঠল ডেভিডের চেহারা।

'আবার কোনও সমস্যা হবে না তো?' হঠাৎ উদ্বিগ্ন সুরে প্রশ্ন করে বসল মিনা। 'দু'বছর আগের ঘটনার কথা নিশ্চয়ই কেউ ভুলে যাওনি।'

'না, না,' জবাব দিল ডেভিড।

'ডেভিড ঠিক থাকলে কোনও সমস্যাই হবে না,' বলল কেট। 'ডেভিড খুব চালাক। ওর ওপর সহজেই বিশ্বাস রাখা যায়।' ডেভিডকে জড়িয়ে ধরে চুমু খেল সে। ভাইকে খুব ভালবাসে সে। ডেভিডও কেট বলতে অজ্ঞান। 'ও আসছে কবে?' চেয়ার ছেড়ে উঠতে উঠতে জানতে চাইল মা।

'কাল রাতে।' জবাব এল।

সবচে' দুশ্চিন্তার সময় হলো ঘরে প্রবেশ করার মুহূর্তটি। মা যতই ধোয়ামোছা করুক, ওটার গা থেকে অদ্ভুত গন্ধটা কখনও যাবে না। বছর দুই আগে সেই মেয়েটা ঘরে ঢুকেই নাক সিটকে বলেছিল বিশ্রী একটা গন্ধ পাচ্ছে সে। তবে ইলেন এ বাড়িতে যেবার প্রথম এল, তার চেহারায় বিরক্তির ভাঁজ পর্যন্ত পড়তে দেখেনি ডেভিড। বাড়িটি সম্ভবত পছন্দ হয়েছে ওর।

'ইলেনকে তুমি পোশাক পরাবে,' সিঁড়িতে উঠে কেটকে বলল ডেভিড। 'ইলেন তোমাকে খুব পছন্দ করেছে। বলেছে তোমার চোখ দু'টি ভারি সুন্দর।'

'ওকে আমারও খুব পছন্দ হয়েছে,' বলল কেট।

সেলারে সব কিছু রেডি অবস্থায় আছে। কালো দাগঅলা বেদি, কালো পর্দা, কালো বড় বাটি। সবকিছু পরিকল্পনা মাফিক এগোচ্ছে। কোথাও ছন্দপতনের চিহ্ন নেই। ওই মেয়েটা ধর্মকর্ম করত না। তবে ইলেনের ক্ষেত্রে তেমন কিছু ঘটবে না বলেই ডেভিডের বিশ্বাস।

ইলেন সাজুগুজু করে চলে এল সন্ধ্যাবেলায়। খুব মজা করে ডিনার করল সবার সঙ্গে, মদ পান করল, ল্যান্সলটের চুটকি শুনে হি হি করে হাসল। সত্যি সুন্দরী ইলেন। হাতির দাঁতের মত শুভ্র তার বাহু। কালো পোশাক ফর্সা শরীরে দারুণ মানিয়ে গেছে। মুখখানা যেন গাঢ় মদ, মাথার ওপর কালো চুল স্যাটিনের মত ঝলমলে।

ডিনার পরিবেশন করছিল কেট, মজার মজার গল্প করছিল ইলেনের সঙ্গে।

অবশেষে এল মাহেন্দ্র ক্ষণ। মা ছেলেকে বলল তাদের ভবিষ্যৎ পুত্র বধূকে সেলার থেকে ঘুরিয়ে নিয়ে আসতে। কিন্তু ইলেন শাশুড়ি ছাড়া যাবে না।

সেলারের সিঁড়ি গত বছর মেরামত করা হয়েছে; তাই বিশ্রী ক্যাঁচম্যাচ শব্দটা আর নেই। মা আগে আগে চলল, পেছনে ইলেন। তার পেছনে পরিবারের অন্যান্যরা।

সিঁড়ির শেষ মাথায় এসে দাঁড়িয়ে পড়ল ইলেন। এ জায়গায় দু'বছর আগে সেই মেয়েটা ভয়ে চিৎকার করে উঠেছিল, পালাবার চেষ্টা করেছিল। সে এক কেলেংকারী কাণ্ড। কিন্তু ইলেন সেলার দেখে মুগ্ধ। ভয় তো পেলই না, বরং বলল, 'ডেভিড, সবকিছু কী সুন্দরভাবে জোগাড় করেছ তুমি?'

কথা বলার আগে কি ইলেনের চোখ জোড়া সামান্য বিস্ফারিত

হয়ে উঠেছিল?

ইলেনের আচরণে অবাক ডেভিড। ইলেনের বলার ঢঙেও রাজকীয় ভঙ্গিমা। এদিক-ওদিক তাকাচ্ছে গর্বের ভঙ্গিতে। বাদুড়ের মত চোখ জ্বলছে। মাংস পচা গন্ধটা কি আদৌ নাকে বাধছে না ইলেনের, নাকি চেপে যাবার চেষ্টা করছে?

বেদির দিকে পা বাড়াল ইলেন। পেছন থেকে অন্যরা ধাক্কা দিল ডেভিডকে। কাজটা ঠিকঠাক ভাবে করা চাই—এটা তারই ইঙ্গিত।

হঠাৎ স্তোত্র পাঠ শুরু হলো। ইলেন কাঁধ থেকে ওড়না ফেলে দিল মাটিতে। কালো মোমবাতির আলোয় স্ফটিকের মত জ্বলছে তার ত্বক, পিঠের চুল ছেড়ে দিল ইলেন, মৃদু গুঙিয়ে উঠল।

অপূর্ব লাগছে ইলেনকে। এই ইলেনকে ডেভিড ভালবেসেছে। সবাই তাকে ভালবেসেছে। হঠাৎ তীব্র আবেগের বন্যা ভাসিয়ে নিয়ে গেল ডেভিডকে।

মন্ত্রোচ্চারণ আরও জোরাল হয়ে উঠল। এবার সময় হয়েছে। আড়ষ্ট ভঙ্গি ডেভিডের, অথচ আসল কাজটা ওকেই করতে হবে। আবেগের সাগরে যেন ক্রমে তলিয়ে যাচ্ছে ডেভিড। কিন্তু মরিয়া হয়ে মন্ত্র পড়তে শুরু করে দিল সে। তারপর ছুরিটা তুলল মাথার ওপর। 'হাঁটু গেড়ে বসো।' আদেশ করল সে ইলেনকে। কিন্তু ইলেন বসল না। মৃদু হাসল সে, আলগোছে ডেভিডের হাত থেকে ছিনিয়ে নিল ছুরিটি।

কেউ কি হাঁপিয়ে উঠল? না, কেউ কোন শব্দ করেনি। সবচে' অবাক ব্যাপার। সম্মোহিতের মত ডেভিড নিজেই যখন হাঁটু গেড়ে বসেছে, তখনও মন্ত্রোচ্চারণ সমানে চলেছে।

ইলেন তার গলায় ছুরিটি ঠেকাল।

অবাক হবার ক্ষমতাও হারিয়ে ফেলেছে ডেভিড। তবে এ

ঘটনার জন্যে তার কোন আফসোস হচ্ছে না। সে যা করেছে সব পরিবারের জন্যে। বছরের পর বছর পরিবারের জন্যে মেয়ে যুগিয়ে চলেছে সে। তাদেরকে বেদিতে উৎসর্গ করা হয়েছে। আজ রাতে সে নিজেই উৎসর্গিত হতে চলেছে। পরিবারের মনে হয়তো এ-ই ছিল।

ইলেনের ছুরির চাপ বাড়ল গলায়। চোখ বুজল ডেভিড।

---

# ছবি

দেয়ালে তার ছবিগুলো টাঙানো। তার অহঙ্কার এবং আনন্দ। তার একমাত্র গর্ব এবং অন্তত আজ রাত পর্যন্ত একান্ত আনন্দ।

রিছানার ওপর তার জামা কাপড় পড়ে আছে। ওগুলো অন্যের কাছে কোন গুরুত্বই বহন করবে না। তাদের কাছে লাল টাই, সাদা শার্ট এবং গাঢ় সবুজ রঙের ট্রাউজার, সাধারণ টাই, শার্ট আর ট্রাউজারই মনে হবে। কিন্তু একমাত্র সে জানে ওগুলোর গুরুত্ব কতখানি। সে কয়েক মাস আগে কাপড়গুলো কিনেছে আজকের রাতটির জন্যে। এখনও ওগুলো পরেনি, এমনকী ভাঁজ পর্যন্ত খোলেনি। সময়ের সাথে সাথে সে বুঝতে শিখেছে অপেক্ষা বা ধৈর্য অনেক সাফল্য এনে দিতে পারে।

আজ সকাল থেকে সে উত্তেজিত হয়ে আছে, সন্ধ্যার কথা ভাবলেই শিহরণ জাগছে, প্রতি শনিবারের মত আজকের দিনটাও গতানুগতিক কাটছে তার, আরেকটি ছবি এঁকেছে, সেটের সব শেষ ছবিটি, সেই সেট যা তার অপেক্ষা এবং ধৈর্যের ফল। নিজেকে প্রকাশ করার ব্যাপারটি সবসময়ই তার কাছে কঠিন মনে হত। তবে তার আঁকা ছবিগুলোর মধ্যে ফুটে উঠেছে নিজের বিভিন্ন অভিব্যক্তি–যন্ত্রণা, হতাশা, ঘৃণা।

গোসল করার পর শরীর ঠাণ্ডা লাগছে তার। সে রিস্টওয়াচের দিকে তাকাল। এই প্রথম হাতে ঘড়ি পরেছে সে। আরও ঘণ্টা

গেল। আতঙ্কিত হয়ে দেখলেন প্রফেসর—ওষুধ শেষ। অথচ সিকিভাগ পিঁপড়েও মরেনি। হামলাকারী নিরস্ত্র হয়ে পড়েছে বুঝতে পেরে পিঁপড়ের দল আবার আগে বাড়তে শুরু করল, ওদের চোয়াল খুলছে আর বন্ধ হচ্ছে, সেই সাথে সেই ভীতিকর শব্দটা হচ্ছে, 'কটর কট্! কটর কট্!'

ভয়ে কাঁপতে লাগলেন প্রফেসর। বিস্ফারিত হয়ে গেছে চোখ, ঘামে ভিজে গেছে শরীর। হঠাৎ ব্রেক কষলেন তিনি। পেছন থেকেও সেই ভয়ঙ্কর শব্দটা আসছে। 'কটর কট্! কটর কট্!' ধীরে ধীরে ঘুরলেন প্রফেসর। মন্দিরের বেদি বেয়ে পিলপিল করে নেমে আসছে নীল রঙের পিঁপড়ের দল, গোটা মন্দিরের ব্যাপ্তি জুড়ে এগোচ্ছে তারা।

'না!' আর্তনাদ করে উঠলেন প্রফেসর। 'কাছে আসবি না!'

কিন্তু ওরা তাঁর কথা শুনতে পেয়েছে বলে মনে হলো না। সমান ছন্দে, ভয়াল চোয়ালের সারি খুলছে আর বন্ধ করছে, ভীতিকর শব্দটা প্রতিধ্বনি তুলছে দেয়ালে, ওরা এগোতেই থাকল। টানেলের দিকে চট করে ঘুরলেন প্রফেসর। মৃত সঙ্গীদের লাশের ওপর দিয়ে ছুটে আসছে বাকি পিঁপড়েরা। পকেট থেকে পিস্তল বের করলেন প্রফেসর, গুলি করবেন। হঠাৎ তাঁকে ভয়ানক চমকে দিয়ে ঠিক মাথার ওপরে আওয়াজ শুরু হয়ে গেল 'কটর কট্! কটর কট্!' তাকাবেন না তাকাবেন না করেও ওপর দিকে মুখ তুলে চাইলেন আশরাফ চৌধুরী, তাঁর মুখ হাঁ হয়ে গেল, কোটর থেকে ছিটকে পড়তে চাইল চোখ জোড়া, গলার গভীর থেকে বেরিয়ে এল সুতীব্র আর্তচিৎকার 'না-আ-আ-আ!' কাঁপা হাতে পিস্তলের ট্রিগার টিপতে যাচ্ছেন তিনি, ঠিক তখন গুহার ছাদের সাথে লেপ্টে থাকা নীল রঙের জ্যান্ত, কিলবিলে একটা কার্পেট খসে পড়ল, মুহূর্তে নীচে চিৎকার করতে থাকা আশরাফ চৌধুরী নিজেই পরিণত হলেন নীল কার্পেটে।

***